*Despatch, dated the 12th October, 1842, No. 34.*

Submitting question as to construction of the Absentee Regulations in case of a Civil Servant who has visited Europe on Sick Certificate before he is qualified by residence in India for a Furlough coming again to Europe after being so qualified.

It was not our intention to depart from the Regulations regarding the Absentee Allowance to such of the Members of our Civil Service as are compelled by sickness to visit Europe. The advantages enjoyed by them in having an early furlough upon an allowance secured to them free of charge for passage home, and a second Furlough upon an allowance should their health require it, preclude the grant of further benefits to that Class.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

১৮৪২ সালের ১২ অক্টোবর তারিখের ৩৪ নম্বরী পত্র।

সিবিলসম্পর্কীয় কোন সাহেব ভারতবর্ষে যত কাল থাকিয়া নিয়মিত ছুটী পাইতে পারেন্ তত কাল না থাকিয়া যদি চিকিৎসকের সর্টিফিকটক্রমে ইউরোপে গমন করেন্ তবে ঐ সাহেব নিয়মিত ছুটী পাইবার উপযুক্ত কাল ভারতবর্ষে থাকনের পরে ইউরোপে পুনর্বার গমন করিতে পারেন্ কি না এই বিষয়ে ছুটী প্রাপণার্থ বিধির অর্থ কি ইহা জিজ্ঞাসা করা গেল।

উত্তর। সিবিলসম্পর্কীয় সাহেবেরদের পীড়াপ্রযুক্ত ইউরোপে গমন করণের আবশ্যক হইলে তাঁহারদের বিষয়ি ছুটী প্রাপণার্থ বিধির মতান্তর করিতে আমারদের মানস নাহি। তাঁহারা অল্প দিন ভারতবর্ষে থাকনের পর উপযুক্ত বেতনসমেত ছুটী পাইয়া থাকেন্ এবং ইঙ্গলণ্ডে গমনার্থ তাঁহারদের পথখরচ লাগে না এবং তাঁহারদের স্বাস্থ্যের নিমিত্তে আবশ্যক হইলে দ্বিতীয়বার সেইরূপ ছুটী পাইতে পারেন্ অতএব ঐ সাহেবদিগকে তদতিরিক্ত নিয়মিত ছুটী দেওয়া উচিত নহে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| কটক পাঙ্গা | শালিখা | ১২৪৮ সাল | ১০০০০০/ মোন | কোং টাকা ৪৩৮৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২৭ অক্টোবর সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| বালেশ্বর পাঙ্গা | শালিখা | ১২৪৮ সাল | ১০০০০০৲ মোন | কোং টাকা ৪৪৩৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২৬ অক্টোবর সন ১৮৪৩ সাল।

এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

এস্তেহারনামা কাছারী কালেক্টরী জিলা ময়মনসিংহ এই যে

পং পুখরিয়া ভএন সাহীর সরকারী খরিদা হিস্যা।০ আনীর মোতালক খাস মহালাতের ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত বিষয় স্থিত জমা ১৩০৯৩।/৪ পাই।

[*Government Gazette, 31st October, 1843.*]

যেহেতুক উক্ত মহাল ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত করা আবশ্যক মতে সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাপনার্থে বাঙ্গলা গেজেটে প্রকাশপূর্ব্বক লেখা যাইতেছে যাহার উচিত হয় সে স্বয়ং বা মোখ্তার দ্বারা এককাছারিতে হাজির হইয়া মহাল মজকুরের জমা ও জমির কাগজাত দৃষ্টি ও তদন্তপূর্ব্বক জামিনী পরিবর্ত্তে সালিয়ানা জমার তৃতীয়াংশের একাংশ নগদ টাকা অথবা মাতবর মালজামিন করিয়া উক্ত মহালের ইজারা বন্দোবস্ত গ্রহণ করে।

মহালের অবস্থা এই যে

উক্ত মহালের ভুমিতে নানাবিধ ধান্য ও কলাই ও মুগ ও গম ও বুট ইত্যাদি শস্য ও আম্র ও কাঁঠাল ও সুপারি নারিকেল এবং গজারি ও শাল ও চমরণ ও শিশু ইত্যাদি বহুতর বৃক্ষ যদ্দ্বারা নৌকা ও পিনিস ও সাহেব লোকের মেজ কাদিরা ও পিনিসের মাস্তুল ও বাক্স ও সিন্দুক তৈয়ার হয় ঐ সকল বৃক্ষ জন্মে উক্ত মহাল সেরাজগঞ্জের বন্দর হইতে আনুমানিক এক দিবস ব্যবধান হয়।

*Mymensing Collectorate, 12th October, 1843.*

R. M. Skinner, *Collector.*

---

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

Victoria, by the Grace of God of the United Kingdom of Great Britain and Ireland, Queen, Defender of the Faith, and so forth.

In the matter of OBHOYCHURN MULLICK, JOYNARAIN DAY, and DOORGACHURN CURR, late of Radabazar in the Town of Calcutta, Merchants, and Co-partners, the said OBHOYCHURN MULLICK, at present residing at Dacca in the province of Bengal, and the said JOYNARAIN DAY, and DOORGACHURN CURR, at present residing at Vollasur, in the District of Hooghley, in the province of Bengal, adjudged entitled, on Saturday, the third day of December, One thousand eight hundred and forty-two, to the benefit of the Act of the Ninth, George the fourth, Chapter Seventy-three, entitled an Act to provide for the relief of Insolvent Debtors in the East Indies.

Upon a Petition of Robert O'Dowda, Esquire, It is Ordered, that the Indenture of assignment, bearing date the first October, One thousand eight hundred and forty-two, made between Patrick O'Hanlon, Esquire, the Common Assignee of this Court, of the one part, and John Wallis Alexander, Esquire, the special Assignee of the said Insolvents, of the other part, be declared vacated; but so nevertheless, that no act or thing done thereunder and by virtue thereof shall be annulled, or any wise affected thereby; and It is further Ordered, that the said Robert O'Dowda be and he is hereby appointed the Assignee of the Estate and Effects of the said Insolvents, in the room of the said John Wallis Alexander.

Notice whereof is hereby given.

R. Swinhoe, *Attorney.*

Calcutta, 14th October, 1843.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৩১ অক্টোবর।]

### কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

৺ ঈশ্বরের অনুগ্রহেতে গ্রেট ব্রিটন এবং ঐর্লণ্ডের সংযুক্ত রাজ্যের রাণী এবং ধর্ম্মপ্রতিপালিকাপ্রভৃতি শ্রীশ্রীমতী বিক্টোরিয়া।

পূর্ব্বে কলিকাতা শহরের রাধাবাজার নিবাসি সওদাগর

অভয়চরণ মল্লিক ও জয়নারায়ণ দে ও দুর্গাচরণ করের বিষয়ে

উক্ত অভয়চরণ মল্লিক এক্ষণে বাঙ্গলা দেশের ঢাকা শহরে বাস করিতেছেন এবং উক্ত জয়নারায়ণ দে ও দুর্গাচরণ কর এক্ষণে বাঙ্গলা দেশের হুগলী জিলার বলেশ্বরে বাস করিতেছেন। ১৮৪২ সালের ৩ ডিসেম্বর তারিখ শনিবারে পূর্ব্বে ভারতবর্ষের যোত্রহীন ঋণিরদের উপকারার্থে আইননামক চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের ৭৩ অধ্যায়ের আইনের দ্বারা তাঁহারদিগকে উপকার পাইবার যোগ্য হুকুম হইয়াছিল।

শ্রীযুত রাবর্ট ওডৌডা সাহেবের দরখাস্তমতে হুকুম হইল যে এক পক্ষে এই আদালতের সাধারণ আসৈনি শ্রীযুত পাত্রিক ওহানলন সাহেবের এবং পর পক্ষে উক্ত যোত্রহীনের বিশেষ আসৈনি শ্রীযুত জান ওয়ালিস আলেকজান্দর সাহেবের মধ্যে ১৮৪২ সালের ১ অক্টোবর তারিখে সকল সম্পত্তি অর্পণ করণের যে দস্তখৎ হয় তাহা এক্ষণে বাতিল হইল কিন্তু ঐ দস্তখতের ক্ষমতাক্রমে যে সকল কার্য্য করা গিয়াছে তাহার কোন মতেই হানি হইবেক না এবং ইহাতে হুকুম হইল যে উক্ত জান ওয়ালিস আলেকজান্দর সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত রাবর্ট ওডৌডা সাহেব উক্ত যোত্রহীনের সকল মাল ও সম্পত্তির আসৈনি পদে নিযুক্ত হন্ এবং ইহার দ্বারা নিযুক্ত হইলেন।

ইহার সম্বাদ দেওয়া যাইতেছে।

আর সুইন্হো। উকীল।

কলিকাতা ১৮৪৩। ১৪ অক্টোবর।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, NOVEMBER 7, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৭ নবেম্বর।


## ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
LEGISLATIVE,
*The 28th October*, 1843.

The following Act, passed by the Right Honourable the Governor General of India in Council, on the 28th October 1843, is hereby promulgated for general information.

ACT No. XIX. OF 1843.

*An Act for amending the Law respecting the Registration of certain Deeds.*

Whereas doubts have arisen as to the true meaning and construction of Act No. I. of 1843:

It is hereby enacted, that the said Act is repealed, except in so far as it repeals all provisions contained in any Regulation or Regulations of the Bengal, Madras, or Bombay Codes, touching the knowledge or notice had by parties to registered conveyances and other instruments affecting titles to land and other interests therein, of the existence of unregistered conveyances or other instruments affecting such titles or other interests therein.

II. And it is hereby enacted, that from the First day of May last past, every deed of sale or gift of lands, houses or other real property, a memorial of which has been or shall be duly registered according to law, shall, provided its authenticity be established to the satisfaction of the Court, invalidate any other deed of sale or gift for the same property which may not have been registered, and whether such second or other deed shall have been executed prior or subsequent to the registered deed—and that from the said day every deed of mortgage on land, houses and other real property as well as certificates of the discharge of such incumbrances

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ অক্টোবর।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৮ অক্টোবর তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৯ আইন।

কোন২ দলীলদস্তাবেজ রেজিষ্টরী করণবিষয়ি আইন সংশোধনের আইন।

যেহেতুক ১৮৪৩ সালের ১ প্রথম আইনের প্রকৃত অর্থ ও অভিপ্রায়ের বিষয়ে সন্দেহ হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আইন রদ হয়। কেবল ভূমির অধিকার ও ভূমির অন্যান্য লাভসম্পর্কীয় রেজিষ্টরী না হওয়া পাট্টা এবং দলীলদস্তাবেজপ্রভৃতি আছে ইহা ঐ ভূমির অধিকার ও ভূমির অন্যান্য লাভসম্পর্কীয় পাট্টা এবং দলীলদস্তাবেজপ্রভৃতি রেজিষ্টরীকরণিয়া ব্যক্তিরদের জ্ঞাত থাকনের বা এত্তেলা পাওনের বিষয়ি বাঙ্গালা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ের আইন বা আইনসকলের লিখিত বিধানসকল রদ করিতে ঐ ১ আইনে যে২ হুকুম আছে তাহা স্থিরতর ও বহাল থাকিবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে গত মে মাসের ১ তারিখের পর ভূমি কিম্বা বাটী কি অন্য স্থাবর সম্পত্তির যে প্রত্যেক বিক্রয়পত্র অথবা দানপত্রের নিদর্শন আইনানুসারে রীতিমত রেজিষ্টরী হইয়াছে অথবা রেজিষ্টরী হয় তাহার মাতবরীর বিষয় আদালতের হৃদ্বোধরূপে সাব্যস্ত হইলে তাহার দ্বারা সেই সম্পত্তিবিষয়ক রেজিষ্টরী না হওয়া অন্য কোন বিক্রয়পত্র অথবা দানপত্র অসিদ্ধ হইবেক ঐ দ্বিতীয় অথবা অন্য দলীল রেজিষ্টরী হওয়া দলীলের পূর্ব্বে স্বাক্ষর হউক বা পরে স্বাক্ষর হউক তাহা তুল্যরূপে অসিদ্ধ হইবেক। এবং উক্ত তারিখের পর ভূমির এবং বাটীর ও অন্যান্য স্থাবর সম্পত্তির যে বন্ধক পত্রের এবং ঐ বন্ধকী বিষয় উদ্ধার হওনের যে সর্টিফিকটের এক নিদর্শন আইনানুসারে রীতিমতে রেজিষ্টরী

a memorial of which has been or shall be duly registered according to law, and provided its authenticity be established to the satisfaction of the Court, shall be satisfied in preference to any other Mortgage on the same Property which may not have been registered, and whether such second or other mortgage shall have been executed prior or subsequent to the registered mortgage, any knowledge or notice of any such unregistered deed or certificate alleged to be had by any party to such registered deed or certificate notwithstanding. Provided always that nothing in this Section contained shall be construed to extend to any deed or certificate made before the said First day of May last past.

III. And it is hereby declared and enacted, that no conveyance or other instrument affecting title to land, or any interest in the same whether made before or after the said First day of May last past, other than such deeds or certificates as aforesaid, are or shall be in any respect void for want of registration, any Act, Regulation or law to the contrary notwithstanding.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.
*The 30th October*, 1843.

The following Act is brought up before the Legislative Council this day — The Governor General of India in Council being desirous that no time should be lost in passing the Act — Resolved, that the Rule requiring that no Draft of a Law shall be ordered to be published till at least one week shall have elapsed from the day on which it was first laid before the Council of India in its Legislative Department, and that the Rules requiring that all Acts of the Governor General of India in Council shall be brought up for second reading in two months, or in three months from the date of the first reading, — be suspended in respect to the following proposed Act, and that it be at once passed into Law.

ACT No. XX. OF 1843.

*An Act for providing for the exercise of certain powers by the Governor General during his absence from the Council of India.*

I. Whereas it is expedient that the Governor General should visit the North Western Provinces and other parts of India unaccompanied by any Member of the Council of India, it is enacted that during the absence of the Governor General from the Council of India, it shall be lawful for the Governor General alone to exercise all the powers which may be exercised by the Governor General in Council, except always the power of making Laws and Regulations.

II. And it is further enacted, that this Act shall commence from the day on which it shall be notified

হইয়াছে বা উত্তর কালে হয় তাহার মাতবরীর বিষয় আদালতের হৃদ্বোধরূপে প্রমাণ হইলে তাহা রেজিষ্টরী না হওয়া সেই সম্পত্তির অন্য কোন বন্ধকপত্রের পূর্ব্বে পরিশোধ করিতে হইবেক ঐ দ্বিতীয় অথবা অন্য বন্ধকপত্র রেজিষ্টরীহওয়া বন্ধকপত্রের পূর্ব্বে সহী হউক বা পরে সহী হউক তাহা তুল্যরূপে অসিদ্ধ হইবেক। এবং ঐ বন্ধকপত্র অথবা সর্টিফিকটের রেজিষ্টরীকরণিয়া ব্যক্তি সেইরূপ রেজিষ্টরী না হওয়া বন্ধকপত্র বা সর্টিফিকট থাকনের বিষয় জানিল অথবা সম্বাদ পাইল ইহা কথিত হইলেও তাহাতে এই হুকুমের অন্যথা হইবেক না। কিন্তু আরো জানা কর্ত্তব্য যে গত মে মাসের প্রথম তারিখের পূর্ব্বে করা কোন দলীলদস্তাবেজ অথবা সর্টিফিকটের সঙ্গে এই ধারার সম্পর্ক আছে এমত তাহার অর্থ করিতে হইবেক না ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম ও নির্দ্দিষ্ট হইল যে উক্ত বিক্রয়পত্র বা দানপত্র কিম্বা বন্ধকপত্র কি সর্টিফিকট ছাড়া ভূমির অধিকার বা তাহার অন্যান্য লাভসম্পর্কীয় পাট্টা বা দলীলদস্তাবেজপ্রভৃতি গত মে মাসের ১ তারিখের পূর্ব্বে সহী হইয়া থাকুক বা পরে সহী হইয়া থাকুক তাহা রেজিষ্টরী না হওয়াতে কোন প্রকারে বাতিল নহে অথবা বাতিল হইবেক না কোন আইন বা ব্যবস্থাতে ইহার বিপরীতে কিছু থাকিলে তাহাতে এই হুকুমের অন্যথা হইবেক না ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৩০ অক্টোবর।

নীচের লিখিত আইন অদ্য ব্যবস্থাপক কৌন্সেলে অর্পণ হইল। ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে এই আইন অবিলম্বে জারী করিতে ইচ্ছুক হওয়াতে নির্দ্ধারণ হইল যে ব্যবস্থাপক ডিপার্টমেন্টে ভারতবর্ষের হজুর কৌন্সেলের সম্মুখে কোন আইনের মুসাবিদা প্রথমবার অর্পণ হইলে পর এক সপ্তাহ গত না হইলে তাহা প্রকাশ করিতে হুকুম হইবেক না এই বিষয়ের বিধান এবং ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের সমস্ত আইন প্রথমবার পাঠহওনের তারিখের দুই মাস কি তিন মাসের পরে দ্বিতীয়বার পাঠ হইবেক এই বিষয়ের বিধান নীচের লিখিত প্রস্তাবিত আইনের বিষয়ে স্থগিত হয় এবং এই আইন একেবারে আইনমতে জারী হয়।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২০ আইন।

ভারতবর্ষের কৌন্সেলে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের অনুপস্থিত থাকন সময়ে তাঁহার কোন২ ক্ষমতার কার্য্যকরণের বিধানের আইন।

১ ধারা। যেহেতুক ভারতবর্ষের কৌন্সেলের অন্তঃপাতি কোন সাহেবকে সঙ্গে না লইয়া উত্তরপশ্চিম দেশে এবং ভারতবর্ষের অন্য২ ভাগে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের গমনের উচিত বোধ হইয়াছে অতএব হুকুম হইল যে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে উপস্থিত না থাকন সময়ে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলে আইন করণের ক্ষমতাভিন্ন যে২ ক্ষমতা আছে সেই২ ক্ষমতানুসারে তিনি একাকী কার্য্য করিতে পারেন্ ইতি।

২ ধারা। এবং আরো হুকুম হইল যে যে তারিখে সরকারী গেজেটে প্রকাশিত হুকুমের দ্বারা এমত এক্তেলা

by an Order published in the official Gazette, that the Governor General has quitted Calcutta for the purpose of so proceeding as aforesaid.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

দেওয়া যায় যে পূর্ব্বোক্ত অভিপ্রায়ের নিমিত্ত শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর কলিকাতাহইতে প্রস্থান করিয়াছেন সেই তারিখঅবধি এই আইন প্রবল হইবেক ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের এক্‌টিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## DRAFTS OF ACTS.

HOME DEPARTMENT.
LEGISLATIVE.
*The 28th October*, 1843.

*Resolution.*—The following Act is brought up before the Legislative Council this day,—the Governor General of India in Council being desirous that no time should be lost in passing the Act—Resolved, that the Rule requiring a previous publication of three months before the passing of any Act of the Government of India be suspended in respect to the following proposed Act, and that it be reconsidered at our first Legislative Meeting after the 10th day of November next.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.
*The 28th October*, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 28th October 1843:

ACT No. ——— OF 1843.

Whereas it has been represented that the demands of the Island of Mauritius for Agricultural labour will by the end of this year be greatly diminished, and it is desirable that effectual measures should be adopted for providing a larger proportion of Female Emigrants to that Island than has been procured under the present system of Emigration, it is therefore enacted, that from and after the 1st day of March next ensuing, Emigration to Mauritius shall only lawfully take place under the provisions of the Act No. XV. of 1842, from the port of Calcutta, and that no Emigrant shall be permitted to embark for Mauritius without a certificate from an Agent specially appointed by the Government of Mauritius to the effect that such person has been engaged by him as an Emigrant to that Island on the part of the said Government.

Ordered, that the Draft now read be published for general information.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

## আইনের মুসাবিদা।

দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ অক্টোবর।

নির্দ্ধারণ।—নীচের লিখিত আইন অদ্য ব্যবস্থাপক কৌন্সেলে অর্পণ হইল। ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে এই আইন অবিলম্বে জারী করিতে ইচ্ছুক হওয়াতে নির্দ্ধারণ হইল যে ভারতবর্ষের গবর্ণমেন্টের কোন আইন জারী হওনের তিন মাস পূর্ব্বে তাহার মুসাবিদা প্রকাশ করিতে হইবেক এই বিধান নীচের প্রস্তাবিত আইনের বিষয়ে স্থগিত হয় এবং আগামি নবেম্বর মাসের ১০ তারিখের পরে ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম বৈঠকে তাহা পুনর্ব্বার বিবেচনা হয়।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ অক্টোবর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৮ অক্টোবর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল——আক্ট।

যেহেতুক প্রকাশ হইয়াছে যে এই বৎসরের শেষে মরিচ উপদ্বীপে চাস কর্ম্মের নিমিত্ত মজুরেরদের তাদৃশ আবশ্যক হইবেক না এবং ঐ উপদ্বীপে বর্ত্তমান নিয়মানুসারে যে অংশ স্ত্রীলোক গমন করিয়াছে তদপেক্ষা অধিকাংশ স্ত্রীলোকের তথায় গমন করা উচিত বোধ হইয়াছে অতএব হুকুম হইল যে আগামি মার্চ মাসের ১ তারিখঅবধি ও তাহার পরে কেবল ১৮৪২ সালের ১৫ আইনের বিধির অনুসারে কলিকাতার বন্দরহইতে মজুরেরা আইনমতে মরিচে গমন করিতে পারিবেক এবং মরিচের গবর্ণমেন্টের দ্বারা বিশেষমতে নিযুক্তহওয়া এক জন এজেন্ট সাহেব গমনশীল ব্যক্তিকে যদি এইমত সর্টিফিকট না দেন যে উক্ত গবর্ণমেন্টের পক্ষে ঐ উপদ্বীপে গমন করিবার নিমিত্ত আমি এই ব্যক্তির সঙ্গে বন্দোবস্ত করিয়াছি তবে ঐ মজুর মরিচ উপদ্বীপে গমনার্থ জাহাজে উঠিতে পারিবেক না ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের এক্‌টিং সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATION.

An Examination will be held by the Council of Education in the Medical College, on or about the 1st December, of all candidates for the Stipendiary vacancies in the Medical College, twelve in Number.

The amount of the Stipend is Rs. 8 per month, tenable for five years; no persons will be allowed to

## বিজ্ঞাপন।

মেডিকেল কালেজে বৈতনিক বারো ছাত্রের পদ শূন্য হইয়াছে এবং ডিসেম্বর মাসের ১ তারিখে বিদ্যাধ্যাপনের কৌন্সেলের দ্বারা ঐ২ পদাকাঙ্ক্ষি ব্যক্তিরদের মেডিকেল কালেজে ইমতিহান হইবেক।

ঐ২ পদের বেতন মাসিক ৮৲ টাকা এবং ঐ পদ পাঁচ বৎসরপর্য্যন্ত ভোগ হইতে পারে এবং কোন ব্যক্তির

compete, who are under the full age of 15 years or above that of 18 on any account whatever.

The candidates must present themselves before the Secretary to the College, three days prior to the day of Examination, in order that they may be identified, as the persons really desiring admission.

All candidates will be expected to possess a thorough knowledge of English, so as to be able to read, write and enunciate it with fluency and facility. They must be able to analyze a passage in Milton's Paradise Lost, Robertson's Histories, or works of a similar Classical standard, be acquainted with Arithmetic as far as the rules of proportion, and bring Certificates from the Head Master of the Schools, in which they have studied, expressly stating that they possess the information required, and are capable of undergoing the ordeal proposed. The preference in selection will always be given to those who possess the greatest amount of information in the above mentioned branches of elementary education.

Pupils of the Schools and Colleges in the Upper Provinces are informed, that four Scholarships of 10 Rupees per month each, in addition to the College stipend of Rs. 8, are open to all who are willing to compete for them. The following are the conditions on which they will be allowed to contend.

No boy from the Upper Provinces shall on any account be admitted as a student of the College, under the age of 15 or above that of 18 years of age.

The stipends of all students who may obtain Robertson Scholarships, with a view to study the Medical profession in Calcutta, should be fixed at 10 Rupees per month, tenable for four years, in addition to which, they shall receive the usual College allowance, when admitted as stipendiary students, viz. 8 Rupees per mensem.

With a view to ascertain the respective attainments in general literature and English, of the various candidates in the different Colleges of the N. W. provinces, a series of examination papers, prepared in Calcutta, shall be forwarded to the various Institutions, to be opened on a fixed day, the answers to be written in the presence of the Masters or teachers by the pupils, without having any access to books or papers on the subjects; the respective replies to be forwarded for the decision of the Council of Education with a descriptive roll of the age, caste, parentage, general character, and attainments of the several Candidates.

By Order of the Council of Education,

FRED. J. MOUAT, M. D. *Secretary.*

পনের বৎসরের ন্যূন আঠার বৎসর বয়সের উর্দ্ধ হইলে তাহার প্রতি ঐ পদ প্রাপণার্থ উদ্যোগ করিবার অনুমতি হইবেক না।

যাহারা নিতান্তই ঐ পদ প্রাপণের ইচ্ছা রাখে তাহারদিগকে ইমতিহানের দিনে চেনা যায় এই নিমিত্ত ঐ ইমতিহানের দিনের তিন দিবস থাকিতে তাহারা ঐ কালেজের সেক্রেটারী সাহেবের সমীপে উপস্থিত হইবেক।

ঐ পদাকাঙ্ক্ষি ব্যক্তিরদের আবশ্যক যে ইঙ্গরেজী ভাষা অতিউত্তমরূপে জানে এবং অনায়াসে পাঠ করিতে ও লিখিতে এবং উচ্চারণ করিতে পারে। তাহারদের আরো আবশ্যক যে মিলটনের পারাডৈস লষ্ট ও রাবর্টসনের ইতিহাস পুস্তক এবং আর২ প্রধান পুস্তকের কোন কথার অর্থ স্বচ্ছন্দে করিতে পারে এবং তাহারদের কসামাজাপর্য্যন্ত গণনা বিদ্যায় জ্ঞান থাকে এবং তাহারদের এমত জ্ঞান থাকনের বিষয়ের এবং নির্দ্দিষ্টমত ইমতিহান দিবার যোগ্য এই বিষয়ের এক সর্টিফিকট তাহারা যে বিদ্যালয়ে শিক্ষা করিয়াছে তাহার প্রধান শিক্ষকের স্থানহইতে তাহারদের আনিতে হইবেক। উক্ত প্রকার সকল বিদ্যাতে যাহারদের অধিক জ্ঞান থাকে তাহারা কর্ম্মাকাঙ্ক্ষির মধ্যে অগ্রগণ্য জ্ঞান হইবেক।

উত্তরপশ্চিম দেশের সকল বিদ্যালয় এবং কালেজের ছাত্রেরদিগকে জ্ঞাপন করা যাইতেছে যে কালেজহইতে মাসিক যে ৮৲ টাকা বেতন দেওয়া যায় তদতিরিক্ত মাসিক দশ২ টাকা করিয়া চারিটা বৃত্তি শূন্য আছে যাহারা ইচ্ছুক হয় তাহারা সেই বৃত্তি পাইবার নিমিত্ত উদ্যোগ করিতে পারে। ঐ বৃত্তির বিষয়ে নীচের লিখিত নিয়ম নির্দ্ধার্য্য হইল।

উত্তরপশ্চিম দেশহইতে কোন ছাত্রের পনের বৎসরের ন্যূন কি আঠার বৎসরের অধিক বয়স হইলে সেই জন কালেজের ছাত্রস্বরূপ কোন মতেই গ্রাহ্য হইবেক না।

কলিকাতার চিকিৎসা বিদ্যা শিক্ষা করণার্থ যে সকল ছাত্রেরা রাবর্টসনের বৃত্তিভোগী হয় তাহারা চারি বৎসরপর্য্যন্ত দশ টাকা মাসিক বেতন পাইবেক এবং তদ্ভিন্ন কালেজের বৈতনিক ছাত্রস্বরূপ গ্রাহ্য হইলে কালেজহইতে যে আট টাকা মাসিক বেতন নির্দ্দিষ্ট আছে তাহা পাইবেক।

উত্তরপশ্চিম দেশের নানা কালেজের মধ্যে উক্ত বৃত্ত্যাকাঙ্ক্ষি ছাত্রেরদের সাধারণ জ্ঞান এবং ইঙ্গরেজী ভাষায় জ্ঞান নির্ণয় করিবার নিমিত্ত পরীক্ষা করণার্থ কএক জিজ্ঞাসা কলিকাতায় প্রস্তুত হইয়া নানা বিদ্যালয়ে পাঠান যাইবেক পরে কোন নির্দ্দিষ্ট দিনে সেই কাগজ দেওয়া যাইবেক এবং ছাত্রেরা কাগজের লেখা জিজ্ঞাসার বিষয়ে কোন পুস্তক কি কাগজ না দেখিয়া অধ্যাপকেরদের কি শিক্ষকেরদের সম্মুখে ঐ জিজ্ঞাসার উত্তর লিখিবেক এবং ঐ সকল উত্তর বিদ্যাধ্যাপনের কৌন্সেলের বিবেচনার্থ পাঠান যাইবেক এবং তাহার সঙ্গে প্রত্যেক বৃত্ত্যাকাঙ্ক্ষির বয়স ও জাতি ও কুল এবং সাধারণ আচার ও জ্ঞানের বিষয়ি এক ফর্দ্দ পাঠান যাইবেক।

বিদ্যাধ্যাপনের কৌন্সেলের হুকুমক্রমে।

এফ জে মৌআট। সেক্রেটারী।

---

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 20TH OCTOBER, 1843.

Moonshee Mahomed Akber to be Acting Moonsiff of Howla, Zillah Chittagong.

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ২০ অক্টোবর।

শ্রীযুত মুনশী মহম্মদ আকবার জিলা চাটিগাঁর হাওলার একটিং মুনসেফ হইবেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৭ নবেম্বর।]

THE 27TH OCTOBER, 1843.

Baboo Ramnarain Rae (who has obtained a diploma) to be Moonsiff of Putteeram, Zillah Dinagepore.

Baboo Byjnath Surma (Moonsiff of Khurba, Zillah Purnea) to be Moonsiff of Seebgunge, Zillah Dinagepore.

Summeenuddeen Ahmed (who has obtained a diploma) to be Moonsiff of Sonamgunge, Zillah Sylhet.

Moonshee Gokoolnath Dutt (who has obtained a diploma) to be Acting Moonsiff until Summeenuddeen Ahmed joins his appointment.

Baboo Obhoycoomar Dutt, Moonsiff of Nicklee, Zillah Mymensing, to be Moonsiff of Burrisal, Zillah Backergunge.

Syed Noorool Hossein, Moonsiff of Putneetullah, Dinagepore, to be Moonsiff of Nicklee, Zillah Mymensing.

Baboo Womaschunder Mookerjee (who has obtained a diploma) to be Moonsiff of Putneetullah, Zillah Dinagepore.

Baboo Essanchunder Dutt (who has obtained a Diploma) to be Moonsiff of Khajoora, Zillah Jessore.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
*The 30th October*, 1843.

The Right Honourable the Governor General of India in Council has been pleased to make the following Arrangements and Appointments in consequence of his Lordship's approaching departure for the Upper Provinces:

Mr. F. Currie to accompany His Lordship in capacity of Officiating Secretary in the Foreign Department.

Lieut. Colonel J. Stuart will join the Governor General at his earliest convenience.

Major E. Sanders, C. B., will accompany the Governor General as Officiating Secretary in the Military Department.

Mr. C. G. Mansel will officiate as Secretary in the Home and Financial Departments with the Governor General.

Mr. W. Edwards will accompany His Lordship as Under Secretary in the Foreign Department.

Mr. T. R. Davidson, Officiating Secretary in the Home Department, will also officiate as Secretary in the Foreign Department at the Presidency.

Mr. P. Melvill, Under Secretary in the Home and Financial Departments, will officiate as Under Secretary in the Foreign Department at the Presidency.

By order of the Governor General in Council,

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

[*Government Gazette, 7th November*, 1843.]

১৮৪৩ সাল ২৭ অক্টোবর।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু রামনারায়ণ রায় দিনাজপুর জিলার পত্তিরামের মুনসেফ হইবেন।

পূরণিয়া জিলার খর্বার মুনসেফ শ্রীযুত বাবু বৈদ্যনাথ শর্ম্মা দিনাজপুর জিলার শিবগঞ্জের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত সমীনুদ্দীন আহমদ জিলা ছিলটের সোনামগঞ্জের মুনসেফ হইবেন।

শ্রীযুত সমীনুদ্দীন আহমদ যেপর্য্যন্ত আপনার কর্ম্ম স্থানে না পঁহুছেন্ সেইপর্য্যন্ত যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত মুনশী গোকুলনাথ দত্ত একটিং মুনসেফ হইবেন।

জিলা ময়মুনসিংহের নিকলীর মুনসেফ শ্রীযুত বাবু অভয়কুমার দত্ত জিলা বাকরগঞ্জের বরিসালের মুনসেফ হইবেন।

দিনাজপুরের পত্নীতলার মুনসেফ শ্রীযুত সায়দ নূরুল হুসেন জিলা ময়মুনসিংহের নিকলীর মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু উমেশচন্দ্র মুখুয্যা দিনাজপুর জিলার পত্নীতলার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু ঈশানচন্দ্র দত্ত জিলা যশোহরের খাজুরার মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৩০ অক্টোবর।

শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর উত্তরপশ্চিম দেশে গমন করিতেছেন এইপ্রযুক্ত তিনি হজুর কৌন্সেলে নীচের লিখিত নিয়ম ও নিয়োগ করিয়াছেন।

শ্রীযুত এফ করি সাহেব বিদেশীয় ডিপার্টমেন্টের একটিং সেক্রেটারীর পদ ধারণ করিয়া শ্রীযুতের সঙ্গে গমন করিবেন।

শ্রীযুত লেপ্টেনেন্ট কর্ণেল জে ষ্টুআর্ট সাহেব যত শীঘ্র হইতে পারে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সঙ্গে মিলিবেন।

শ্রীযুত মেজর ই সাণ্ডর্স সাহেব মিলিটারী ডিপার্টমেন্টের একটিং সেক্রেটারীর কর্ম্মে নিযুক্ত হইয়া শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের সঙ্গে গমন করিবেন।

শ্রীযুত সি জি মানসেল সাহেব শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সমভিব্যাহারে দেশীয় এবং ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের সেক্রেটারীর কর্ম্ম একটিং রূপে নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত ডব্লিউ এডওয়ার্ডস সাহেব বিদেশীয় ডিপার্টমেন্টের ছোট সেক্রেটারীর কর্ম্মে নিযুক্ত হইয়া শ্রীযুতের সঙ্গে গমন করিবেন।

দেশীয় ডিপার্টমেন্টের একটিং সেক্রেটারী শ্রীযুত টি আর ডেবিডসন সাহেব রাজধানীতে বিদেশীয় ডিপার্টমেন্টেরও সেক্রেটারীর কর্ম্ম একটিংরূপে নির্ব্বাহ করিবেন।

দেশীয় এবং ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ছোট সেক্রেটারী শ্রীযুত পি মেলবিল সাহেব রাজধানীতে বিদেশীয় ডিপার্টমেন্টের ছোট সেক্রেটারীর কর্ম্ম একটিংরূপে নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের হুকুমক্রমে।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

FORT WILLIAM,
HOME DEPARTMENT,
*The 30th October*, 1843.

APPOINTMENT.

Mr. F. Currie to officiate as Secretary to the Government of India in the Foreign Department.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

---

No. 1623.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

NOTIFICATION.

*The 23rd October*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal has been pleased, upon the recommendation of the Commissioner of Assam, to raise the Salaries of the undermentioned Darogahs of that Province in the following manner, viz.

Radhagovind, Darogah of the Sudder Thannah of Nowgong, to Rs. 50 per mensem.

Sereekant Biswas, Darogah of the Sudder Station of Durrung, to Rs. 50 per mensem.

APPOINTMENTS.

*The 23rd October*, 1843.

The Revd. E. White, returned from Furlough, is re-appointed Chaplain at Singapore.

The Revd. R. Panting to be Chaplain at Penang.

*The 24th October*, 1843.

Mr. C. Steer, Collector of Dinagepore to officiate as Magistrate also, during the illness of Mr. W. Bell, or until further orders.

*The 31st October*, 1843.

Mr. W. S. Seton Karr to be an Assistant to the Magistrate and the Collector of the 24-Pergunnahs.

LEAVES OF ABSENCE.

*The 23rd October*, 1843.

Mr. S. Wauchope, Assistant to the Magistrate and Collector of Hooghly, for seven days, from 1st instant, under Section XII. of the Amended Rules in extension of the leave granted to him on the 4th ultimo.

Mr. J. S. Torrens, late Special Deputy Collector in Nuddea, &c., for two years, to proceed to the Cape of Good Hope, under Medical Certificate.

Mr. James Ralph Barnes, of the Civil Service, has been permitted to proceed to England, under Medical Certificate.

*The 30th October*, 1843.

Major M. G. White, Principal Assistant to the Commissioner of Assam, for one month, under Section XII. of the Amended Rules, in extension of the leave granted to him on the 18th ultimo.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৩০ অক্টোবর।

নিয়োগ।

শ্রীযুত এফ করি সাহেব বিদেশীয় ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারীর কর্ম্ম একটিংরূপে নির্ব্বাহ করিবেন।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটারী।

---

১৬২৩ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২৩ অক্টোবর।

আসামের কমিস্যনর সাহেবের পরামর্শানুসারে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেব ঐ দেশের নীচের লিখিত দারোগারদের মাহিয়ানার নীচের লিখিতমতে বৃদ্ধি করিয়াছেন।

নওগাঁর সদর থানার দারোগা শ্রীযুত রাধাগোবিন্দ মাসে ৫০৲ টাকা পাইবেন।

ডরঙ্গের সদর স্থানের দারোগা শ্রীযুত শ্রীকান্ত বিশ্বাস মাসে ৫০৲ টাকা পাইবেন।

নিয়োগ।

১৮৪৩ সাল ২৩ অক্টোবর।

শ্রীযুত পাদ্রি ই ওয়াইট সাহেব নিয়মিত ছুটীর পরে প্রত্যাগমন করিয়াছেন এবং সিংহপুরে ধর্ম্মোপদেশকতা পদে পুনর্বার নিযুক্ত হইয়াছেন।

শ্রীযুত আর পান্টিং সাহেব পিনাঙ্গের ধর্ম্মোপদেশক হইবেন।

১৮৪৩ সাল ২৪ অক্টোবর।

শ্রীযুত ডবলিউ বেল সাহেবের পীড়া থাকিতে অথবা অন্য হুকুম না হওনপর্য্যন্ত দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি ষ্টিয়র সাহেব মাজিষ্ট্রেটী কর্ম্ম ও এক্টিংরূপে করিবেন।

১৮৪৩ সাল ৩১ অক্টোবর।

শ্রীযুত ডবলিউ এস সিটন কার সাহেব চব্বিশপরগনার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

ছুটী।

১৮৪৩ সাল ২৩ অক্টোবর।

হুগলীর মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত এস ওয়াকোপ সাহেব গত মাসের ৪ তারিখে যে ছুটী পান তাহার অতিরিক্ত শুধরাহওয়া বিধানের ১২ ধারানুসারে বর্ত্তমান মাসের ১ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

নদীয়াপ্রভৃতির সাবেক স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত জে এস টরেন্স সাহেব চিকিৎসকের সর্টিফিকেটক্রমে কেপে গমনকরণার্থ দুই বৎসরের ছুটী পাইয়াছেন।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জেম্স রাল্ফ বার্ণস সাহেব চিকিৎসকের সর্টিফিকেটক্রমে ইঙ্গলণ্ডে গমন করিতে অনুমতি পাইয়াছেন।

১৮৪৩ সাল ৩০ অক্টোবর।

আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুত মেজর এম জি ওয়াইট সাহেব গত মাসের ১৮ তারিখে যে ছুটী পান তাহার অতিরিক্ত শুধরাহওয়া বিধানের ১২ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং কৃষ্ণনগরে সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ

[গবর্ণমণ্ট গেজেট ১৮৪৩। ৭ নবেম্বর।]

করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সি অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০৴ মোন |
|---|---|---|---|---|
| হিজলী | কৃষ্ণনগর | ১২৪৮ সাল | ১০০০০০৴ মোন | কোং টাকা ৪০০৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ৩০ অক্টোবর সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদ্দারানের উচিত যে ঐ নেমকের রকম মোং রামনগরে সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০৴ মোন |
|---|---|---|---|---|
| হিজলী | রামনগর | ১২৪৮ সাল | মোন ৫০০০০৴ | কোং টাকা ৩১০৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ৩০ অক্টোবর সন ১৮৪৩ সাল।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সালের তারিখ ৬ নবেম্বর রোজ সোমবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি নেমক যাহা মোং নারায়ণপুরে শ্রীযুত প্রিন্সেপ সাহেবের গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত শিল মোহর বন্দ করা এই দফ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মুল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে নারায়ণপুর করকচ নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারী অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরুপিত সময়ে দরখাস্তকারী অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরীর জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তদ্ব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মনজুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মনজুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং নারায়ণপুরের গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| ২৪ পরগনা | নারায়ণপুর | ১২৪৯ সাল | মোন ১৬০০৴ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ তারিখ ২ নবেম্বর।
এচ টরেন্স। সেক্রেটারী।

---

SALES OF LAND. জমীদারী নীলাম।

---

এস্তেহারনামা কাছারী কালেক্টরী জিলা ময়মনসিংহ এই যে

পং পুখরিয়া জএন সাহীর সরকারী খরিদা হিস্যা।০ আনীর মোতালক খাস মহালাতের ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত বিষয় স্থিত জমা ১৩০৯৩৷/৪ পাই।

[*Government Gazette, 7th November,* 1843.]

যেহেতুক উক্ত মহাল ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত করা আবশ্যক মতে সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাপনার্থে বাঙ্গলা গেজেটে প্রকাশপূর্ব্বক লেখা যাইতেছে যাহার উচিত হয় সে স্বয়ং বা মোখ্তার দ্বারা একাছারীতে হাজির হইয়া মহাল মজকুরের জমা ও জমির কাগজাত দৃষ্টি ও তদন্তপূর্ব্বক জামিনী পরিবর্ত্তে সালিয়ানা জমার তৃতীয়াংশের একাংশ নগদ টাকা অথবা মাতবর মালজামিন করিয়া উক্ত মহালের ইজারা বন্দোবস্ত গ্রহণ করে।

মহালের অবস্থা এই যে

উক্ত মহালের জমিতে নানাবিধ ধান্য ও কলাই ও মুগ ও গম ও বুট ইত্যাদি শস্য ও আম্রু ও কাঁঠাল ও সুপারি নারিকেল এবং গজারি ও শাল ও চমরণ ও শিশু ইত্যাদি বৃহত্তর বৃক্ষ যদ্দ্বারা নৌকা ও পিনিস ও সাহেব লোকের মেজ কাদিরা ও পিনিসের মাস্তুল ও বাক্স ও সিন্দুক তৈয়ার হয় ঐ সকল বৃক্ষ জন্মে উক্ত মহাল সেরাজগঞ্জের বন্দর হইতে আনুমানিক এক দিবস ব্যবধান হয়।

*Mymensing Collectorate, 12th October, 1843.* R. M. SKINNER, *Collector.*

## SHERIFF'S SALES.

## সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে জোআকিম হেওয়ার্ড ষ্টকুলর সাহেবের নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি নবেম্বর মাসের ৯ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে চৌরঙ্গীতে পার্কষ্ট্রীটের ৯ নম্বরী বাটীতে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ ঘরের লওয়াজিমা অর্থাৎ আলমারী ও চেষ্ট অফ দ্রাজ ও মেজ ও দালানের পাখা ও চৌকী ও দেয়ালগির ও বাতির গ্লাসপ্রভৃতি সকলই উক্ত জোআকিম হেওয়ার্ড ষ্টকুলর সাহেবের সম্পত্তি।

সরিফের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের নামে ফাইরাই ফেসিয়াসনামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি নবেম্বর মাসের ৩০ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিমকোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশদ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ ঢাকা শহরের থানা কোতোআলি মাহুত টুলীর শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তী ভূমি কমবেশ ॥০ দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীচের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে উক্ত গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের বাটী ও ভূমি পশ্চিম দিগে হিউম সাহেবের রাইয়তী ভূমি উত্তর দিগে সরকারী গলি দক্ষিণ দিগে জলপূর্ণ ভূমি।

২ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসতবাটী এবং তাহার সঙ্গে যে একখণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিন কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে গলি পশ্চিম দিগে উক্ত টের ষ্টেফানুসের রাইয়তী ভূমি পূর্ব্ব দিগে মার্কিটার বার্ডনের বাটী ও ভূমি দক্ষিণ দিগে জলপূর্ণ ভূমি।

৩ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /২ দুই কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে গলি উত্তর দিগে উক্ত টের ষ্টেফানুসের অন্য এক বাটী ও ভূমি পূর্ব্ব দিগে উক্ত টের ষ্টেফানুসের অপর এক বাটী ও ভূমি দক্ষিণ দিগে নাজির তাকরের রাইয়তী ভূমি।

৪ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসতবাটী এবং তাহার সঙ্গে যে একখণ্ড ও বন্দ ভূমি কমবেশ /২ দুই কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গাব্রিএল আবিএটিক টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে উক্ত টের ষ্টেফানুসের অপর এক বাটী ও ভূমি উত্তর দিগে উক্ত টের ষ্টেফানুসের অপর এক বাটী ও ভূমি পূর্ব্ব ও দক্ষিণ দিগে নাজির তাকরের এক খণ্ড ভূমি।

৫ দফা। এবং উক্ত জিলার রূপগঞ্জ থানার শামিল ও তন্মধ্যস্থিত কোজা আরাতুননামক যে এক নিজ তালুক কি জমীদারী এবং তাহার মৌজা অর্থাৎ চরকরারি ও মৌজা বানাপুর এবং মৌজা সাঙ্গরদ্বীপপ্রভৃতির ।/৬ পাঁচ আনা ছয় গণ্ডা দুই কড়া দুই ক্রান্তি অংশের মধ্যে উক্ত টের ষ্টেফানুসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court in the matters of the Petition of JOHN FOXLEY NORRIS, late of Howrah, in the 24-Pergunnahs, in the Province of Bengal, late

### শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার

জান ফাক্‌স্‌লি নারিস

তিনি সুবে বাঙ্গালার ২৪ পরগনার হাবড়া সাকীন নিবাসী

Master or Commander of the ship *Rohomaney*, and now a Prisoner for debt in the common Gaol of Calcutta, seeking the benefit of an Act of the Ninth year of the Reign of His late Majesty, King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the Second day of December next.

The names of the Creditors of the said JOHN FOXLEY NORRIS now appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

G. Henderson, *Attorney for the Insolvent.*

Calcutta, 31st October, 1843.

---

In the matter of WILLIAM COBB HURRY, late of the Town of Calcutta, merchant and agent, but which said WILLIAM COBB HURRY, lately residing at the Danish Settlement of Serampore, Merchant and agent, and now a Prisoner confined in the Common Gaol of Calcutta, against whom an adjudication of Insolvency was made and pronounced on the Fifth day of February, One Thousand eight hundred and forty-three, on the Petition of John Wallis Alexander and John Cowie, Assignees of the Estate and effects of Messieurs Boyd and Company.

NOTICE is hereby given, that by an order of the said Court, made on the Fourteenth day of October, instant, It was ordered that the said Insolvent be at liberty to amend his Schedule filed in this Court, in respect of the claim of the late Firm of Messieurs Alexander and Company, and also in respect of another claim of Mrs. and Mr. B. Richards respectively mentioned, and set forth in his said Schedule, and that in pursuance of the said order, the Schedule, of the said Insolvent has been duly amended. Dated this first day of November, 1843.

Oehme, Paul and Smelt,
*Attornies for the Insolvent.*

এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে আগামি ২ ডিসেম্বর দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ জান ফাক্‌সলি নারিস সাহেবের

মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্ত সম্বলিত ঐ আদালতের চিফ ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

জি হেণ্ডরসন। ঐ ইনসালবেন্টের উকীল।

কলিকাতা। ৩১ অক্‌টোবর ১৮৪৩।

---

পূর্ব্বে কলিকাতানিবাসি সওদাগর ও মহাজন এবং পরে দেন্মার্কীয়েরদের অধীন শ্রীরামপুর নগরনিবাসি সওদাগর ও মহাজন এবং এক্ষণে কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদী যে

উলিয়ম কব হরি সাহেবের বিষয়ে

শ্রীযুত বয়ড কোম্পানির সম্পত্তি ও মালের আসৈনি শ্রীযুত জান ওয়ালিস আলেকজান্দর সাহেব ও শ্রীযুত জান কৌই সাহেবের দরখাস্তমতে ১৮৪৩ সালের ৫ ফেব্রুআরি তারিখে যোত্রহীনতার হুকুম হইয়াছিল তাঁহার বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান অক্টোবর মাসের ১৪ তারিখে উক্ত আদালতের হুকুমক্রমে হুকুম হইল যে উক্ত যোত্রহীনের যে তফসীল এই আদালতে দাখিল হয় তাহাতে শ্রীযুত আলেকজান্দর কোম্পানি সাহেবেরদের দেউলিয়া কুঠী এবং শ্রীযুত বি রিচার্ডস সাহেব ও তাঁহার ভার্য্যার দাওয়া লেখা ছিল ঐ তফসীল উক্ত যোত্রহীন শুধরাইতে পারেন্ অতএব ঐ হুকুমক্রমে উক্ত যোত্রহীন ঐ তফসীল উপযুক্তমতে শুধরাইয়াছেন।

ওমি ওপাউল ও স্মেল্ট। উক্ত যোত্রহীনের উকীল।

১৮৪৩ সাল ১ নবেম্বর।

---

## দেওয়ানী আইনের সংগ্রহ।

### শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক সংগৃহীত।

এই পুস্তকের মধ্যে ১৭৯৩ সালঅবধি সন ১৮৪৩ সালের আরম্ভপর্য্যন্ত শ্রীযুত কোম্পানি বাহাদুরের বাঙ্গলাপ্রভৃতি দেশের নিমিত্ত যে সকল আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর হইয়া অদ্যপর্য্যন্ত বহাল আছে তাহা দেওয়া গিয়াছে। আইনের যে তরজমা পূর্ব্বে হইয়াছিল তাহা এই পুস্তকে ছাপা হইয়াছে কিন্তু আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর প্রথমবার বঙ্গভাষাতে তরজমা হইয়া এই পুস্তকে অর্পণ হইয়াছে।

যে কোন বিষয়ের আইন জানিবার আবশ্যক হয় তাহা অনায়াসে পাওয়া যায় এ নিমিত্ত এ পুস্তক ৭ অধ্যায়ে ও ২৮৩ ধারাতে বিভক্ত হইয়াছে। আইন বড় অক্ষরে ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর ক্ষুদ্র অক্ষরে মুদ্রিত হইয়াছে।

পাঠক মহাশয়েরা অনায়াসে আইনের মর্ম্ম জানিতে পারেন্ এই নিমিত্ত প্রত্যেক আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডরের খোলাসা প্রস্তুত হইয়া মূলগ্রন্থের প্রথমে দেওয়া গিয়াছে। ঐ খোলাসা অতি সংক্ষেপে এবং সহজ ভাষাতে তরজমা হইয়াছে এবং যে আইন প্রভৃতির খোলাসা হইয়াছে ঐ খোলাসাতে মূল আইন ইত্যাদির অঙ্কের জিকির আছে।

প্রত্যেক বালমে যে আইন ও আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর আছে তাহার নির্ঘন্ট প্রত্যেক বালমের শেষ ভাগে দেওয়া গিয়াছে তাহাতে পাঠকগণ অনায়াসে জানিতে পারিবেন যে এই গ্রন্থের মধ্যে কোন্২ আইন প্রভৃতি দেওয়া গিয়াছে এবং তাহা গ্রন্থের কোন্২ স্থানে পাওয়া যায়।

পাট্টার হার ও পত্তনি তালুকের বিষয়ি এবং বাকী খাজানার নিমিত্ত ভূমি নীলামের এবং ক্রোক করণের এবং দলীলদস্তাবেজের ইষ্টাম্প এবং জবরদস্তী করিয়া বেদখল করণের বিষয়ি নানা বিধান যদ্যপি দেওয়ানী আইনের মধ্যে গণ্য নহে তথাপি তাহা না জানিলে মোকদ্দমার নির্ব্বাহ সুন্দররূপে হইতে পারে না এই নিমিত্ত এইং বিষয়ের সকল আইন আপেণ্ডিক্সের মধ্যে দেওয়া গিয়াছে।

এই দেওয়ানী আইনের সংগ্রহের মধ্যে যে সকল সংজ্ঞা আছে তাহার ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষার অভিধান দেওয়া গিয়াছে।

[*Government Gazette, 7th November*, 1843.]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, NOVEMBER 14, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৪ নবেম্বর।


## DRAFTS OF ACTS.

[*Second Insertion.*]

HOME DEPARTMENT.

LEGISLATIVE.

*The 28th October*, 1843.

*Resolution.*—The following Act is brought up before the Legislative Council this day,—the Governor General of India in Council being desirous that no time should be lost in passing the Act—Resolved, that the Rule requiring a previous publication of three months before the passing of any Act of the Government of India be suspended in respect to the following proposed Act, and that it be reconsidered at our first Legislative Meeting after the 10th day of November next.

FORT WILLIAM.

HOME DEPARTMENT.

LEGISLATIVE.

*The 28th October*, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 28th October 1843:

ACT NO. ——— OF 1843.

Whereas it has been represented that the demands of the Island of Mauritius for Agricultural labour will by the end of this year be greatly diminished, and it is desirable that effectual measures should be adopted for providing a larger proportion of Female Emigrants to that Island than has been procured under the present system of Emigration, it is therefore enacted, that from and after the 1st day of January next ensuing, Emigration to Mauritius shall only lawfully take place under the provisions of the Act No. XV. of 1842, from the port of Calcutta, and that no Emigrant shall be permitted to embark for Mauritius without a certificate from an Agent specially appointed by the Government of Mauritius to the effect that

## আইনের মুসাবিদা।

[দ্বিতীয়বার প্রকাশিত।]

দেশীয় ডিপার্টমেণ্ট।

লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ অক্টোবর।

নির্দ্ধারণ।—নীচের লিখিত আইন অদ্য ব্যবস্থাপক কৌন্সেলে অর্পণ হইল। ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে এই আইন অবিলম্বে জারী করিতে ইচ্ছুক হওয়াতে নির্দ্ধারণ হইল যে ভারতবর্ষের গবর্ণমেণ্টের কোন আইন জারী হওনের তিন মাস পূর্ব্বে তাহার মুসাবিদা প্রকাশ করিতে হইবেক এই বিধান নীচের প্রস্তাবিত আইনের বিষয়ে স্থগিত হয় এবং আগামি নবেম্বর মাসের ১০ তারিখের পরে ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম বৈঠকে তাহা পুনর্ব্বার বিবেচনা হয়।

ফোর্ট উলিয়ম।

দেশীয় ডিপার্টমেণ্ট।

লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ অক্টোবর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৮ অক্টোবর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল——আক্ট।

যেহেতুক প্রকাশ হইয়াছে যে এই বৎসরের শেষে মরিচ উপদ্বীপে চাস কর্ম্মের নিমিত্ত মজুরেরদের তাদৃশ আবশ্যক হইবেক না এবং ঐ উপদ্বীপে বর্ত্তমান নিয়মানুসারে যে অংশ স্ত্রীলোক গমন করিয়াছে তদপেক্ষা অধিকাংশ স্ত্রীলোকের তথায় গমন করা উচিত বোধ হইয়াছে অতএব হুকুম হইল যে আগামি জানুআরি মাসের ১ তারিখঅবধি ও তাহার পরে ১৮৪২ সালের ১৫ আইনের বিধির অনুসারে কেবল কলিকাতার বন্দরহইতে মজুরেরা আইনমতে মরিচে গমন করিতে পারিবেক এবং মরিচের গবর্ণমেণ্টের দ্বারা বিশেষমতে নিযুক্তহওয়া এক জন এজেণ্ট সাহেব গমনশীল ব্যক্তিকে যদি এইমত সর্টিফিকট না দেন যে উক্ত গবর্ণমেণ্টের পক্ষে ঐ উপদ্বীপে গমন করিবার নিমিত্ত আমি এই

### FORT WILLIAM.
### HOME DEPARTMENT.
### LEGISLATIVE.

The 18th November, 1843.

The following Act, passed by the Right Honourable the Governor General of India in Council on the 18th November 1843, is hereby promulgated for general information:

### Act. No. XXIII. of 1843.

*An Act for amending the Law, relating to the Jurisdiction of the Zillah Courts in the Provinces ceded by the Nawaub Vizier, and in some other places.*

Whereas by Section XII. of Regulation II. of 1803 of the Bengal Code, it was amongst other things provided that the Zillah Courts in the Provinces ceded by the Nawaub Vizier to the Honourable the East India Company, should not entertain any suit whatever against any individual actually resident, or being within the limits of the Town of Calcutta unless such suit should relate to real property situated without the limits of Calcutta or to the public Revenue:

And whereas so much of the said Regulation as is hereinbefore recited has been extended by other Regulations to other Provinces, Zillahs and Pergunnahs:

And whereas the provisions of the hereinbefore recited part of the said Regulation are inconvenient:

It is hereby enacted, that so much of the said Regulation as is hereinbefore recited be repealed, as well with regard to the Provinces ceded by the Nawaub Vizier to the East India Company, as to the other Provinces, Zillahs and Pergunnahs to which it may have been extended.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

---

### FORT WILLIAM.
### HOME DEPARTMENT.
### LEGISLATIVE.

The 18th November, 1843.

The following Act, passed by the Right Honourable the Governor General of India in Council on the 18th November, 1843, is hereby promulgated for general information.

### Act No. XXIV. of 1843.

*An Act for the better prevention of the Crime of Dacoity.*

Whereas it has been considered necessary to adopt more stringent measures for the conviction of professional Dacoits, who belong to certain Tribes, systematically employed in carrying on their lawless pursuits in different parts of the country, and for this purpose to extend the Provisions of Acts XXX. of 1836, XVIII. of 1837, and XVIII. of 1839, for the prevention of Thuggee, to persons concerned in the perpetration of Dacoity:

### ফোর্ট উলিয়ম।
### দেশীয় ডিপার্টমেণ্ট।
### লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৮ নবেম্বর ।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১৮ নবেম্বর তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

### ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৩ আইন।

শ্রীযুত নওয়াবর উজীরে দত্ত দেশে এবং অন্যান্য কোন স্থানে জিলার আদালতের এলাকাবিষয়ক আইন শুধরিবার আইন।

যেহেতুক বাঙ্গলাপ্রভৃতি দেশের চলিত আইনের মধ্যের ১৮০৩ সালের ২ আইনের ১২ ধারাতে অন্যান্য হুকুমের মধ্যে এই হুকুমও হইয়াছিল যে কলিকাতা শহরের সীমাসরহদ্দের বাহিরে স্থাবর সম্পত্তির কিম্বা সরকারী রাজস্বের বিষয়ি নালিশভিন্ন অন্য যে সকল নালিশ কলিকাতা শহরের সীমাসরহদ্দের মধ্যে বসতিকারক কি থাকা কোন ব্যক্তির নামে উপস্থিত হয় সেই২ নালিশ কোম্পানি বাহাদুরকে শ্রীযুত নওয়াব উজীরের দত্ত দেশস্থ জিলার আদালতে গ্রাহ্য হইবেক না

এবং যেহেতুক উক্ত আইনের যে২ কথা উপরে লেখা গিয়াছে তাহা অন্যান্য আইনের দ্বারা অন্যান্য প্রদেশে এবং জিলাতে ও পরগনায় চলন হইয়াছে

এবং যেহেতুক উক্ত আইনের উপরের লিখিত কথার দ্বারা ক্লেশ জন্মে

অতএব ইহাতে হুকুম হইল যে কোম্পানি বাহাদুরকে শ্রীযুত নওয়াব উজীরের দত্ত দেশে এবং অন্যান্য যে২ প্রদেশে কি জিলায় অথবা পরগনায় ঐ আইন চলন হইয়াছে সেই২ স্থানে উক্ত আইনের উপরের লেখা কথাসকল রদ্দ হয় ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্নমেণ্টের একটিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

### ফোর্ট উলিয়ম।
### দেশীয় ডিপার্টমেণ্ট।
### লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৮ নবেম্বর।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১৮ নবেম্বর তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

### ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৪ আইন।

ডাকাইতীর অপরাধ পূর্ব্বাপেক্ষা উত্তমরূপে নিবারণের আইন।

যেহেতুক কোন২ জাতির অন্তর্গত যে ব্যবসায়ি ডাকাইত দেশের নানা ভাগে আপন২ ঐ বেআইনী কর্ম্ম নিয়মমতে করিতেছে তাহারদিগের দোষ প্রমাণ করণের নিমিত্ত পূর্ব্বাপেক্ষা প্রবল উপায় করণের আবশ্যক বোধ হইয়াছে এবং এই নিমিত্ত ঠগী নিবারণার্থ ১৮৩৬ সালের ৩০ আইন এবং ১৮৩৭ সালের ১৮ আইন ও ১৮৩৯ সালের ১৮ আইনের বিধি ডাকাইতী কর্ম্মে লিপ্ত ব্যক্তিরদের বিষয়ে খাটাওনের আবশ্যক বোধ হইয়াছে।

I. It is hereby enacted, that whosoever shall be proved to have belonged either before or after the passing of this Act to any gang of Dacoits, either within or without the Territories of the East India Company, shall be punished with transportation for life, or with imprisonment for any less term with hard labour.

II. And it is hereby enacted, that any person accused of the offence of Dacoity with or without murder, or of having belonged to a gang of Dacoits, or of the offence of unlawfully and knowingly receiving or buying property stolen or plundered by Dacoity, may be committed by any Magistrate within the Territories of the East India Company, and may be tried by any Court which would have been competent to try him if his offence had been committed within the Zillah where that Court sits.

III. And it is hereby enacted, that no Court shall, on trial of the offences specified in this Act, require any Futwa from any Law Officer.

T. R. Davidson.

*Offg. Secy. to the Govt. of India.*

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে যে কোন ব্যক্তির বিষয়ে এমত সাবুদ হয় যে এই আইন জারী হওনের পূর্ব্বে বা পরে সেই ব্যক্তি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে কি তাহার বাহিরে কোন ডাকাইতের দলে ভুক্ত ছিল সেই ব্যক্তির যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণের দণ্ড হইবেক কিম্বা সেই ব্যক্তি তদপেক্ষা কম মিয়াদে কঠিন পরিশ্রমযুক্ত কয়েদ হইবেক ইতি।

২ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে কোন ব্যক্তির নামে যদি এইমত নালিশ হয় যে সেই ব্যক্তি খুন সমেত বা খুনব্যতিরিক্ত ডাকাইতী করিয়াছে অথবা ডাকাইতের দলভুক্ত ছিল কি ডাকাইতের দ্বারা যে সম্পত্তি চুরী অথবা লুঠ হইয়াছিল তাহা বেআইনীমতে জানিয়া শুনিয়া লইল কি ক্রয় করিল তবে সেই ব্যক্তি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে কোন মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা আদালতে বিচারার্থে সোপর্দ্দ হইতে পারে এবং যে জিলার মধ্যে কোন আদালত বৈঠক করেন সেই জিলার মধ্যে ঐ অপরাধ হইলে সেই আদালত যেরূপে তাহার বিচার করিতে ক্ষমতাপন্ন আছেন সেইরূপে কোন আদালত তাহার বিচার করিতে পারেন ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনের লিখিত অপরাধের বিচার করণের সময়ে কোন আদালত কোন মৌলবীর স্থানে ফতওয়া চাহিবেন না ইতি।

টি আর ডেবিডসন।

ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

The 17th November, 1843.

Baboo Ramgopal Shome, Moonsiff of Noaparah, to be Moonsiff of Sabaur, Zillah Dacca.

Moulvey Zeenutoollah, Moonsiff of Sabaur, to be Moonsiff of Noaparah, Zillah Chittagong.

Baboo Tarukishen Haldar, (who has obtained a diploma,) to be acting Moonsiff of Beergunge, Zillah Dinagepore.

J. Hawkins, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ১৭ নবেম্বর।

নওয়াপাড়ার মুনসেফ শ্রীযুত বাবু রামগোপাল সোম ঢাকা জিলার সাবাউড়ের মুনসেফ হইবেন।

সাবাউড়ের মুনসেফ শ্রীযুত মৌলবী জিনৎ উল্লা চাটিগাঁ জিলার নওয়াপাড়ার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু তারকৃষ্ণ হালদার জিলা দিনাজপুরের বীরগঞ্জের একটিং মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

---

## CIVIL APPOINTMENTS.

No. 1770.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 13th November*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal has this day been pleased, with the sanction of the Government of India, in the Foreign Department, to make the following Appointments:

Captain J. C. Hannyngton to be Deputy Commissioner in Chota Nagpore.

Captain R. Ouseley and Lieut. S. R. Tickell } to be first Class Assistants to the Commissioner of Chota Nagpore.

Lieut. W. H. Oakes to be a second Class Assistant to ditto.

Mr. J. Foscholo, Moonsiff of Muksoodpore, in Dacca, is raised to the 1st grade of that office, vice Lalla Shunkerloll of Burrisaul promoted.

[*Government Gazette, 28th November*, 1843.]

## রাজকর্ম্মে নিয়োগ।

১৭৭০ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ১৩ নবেম্বর।

বিদেশীয় ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্টের অনুমতিতে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেব নীচের লিখিত নিয়োগ অদ্য করিয়াছেন।

শ্রীযুত কাপ্তান জে সি হানিংটন সাহেব ছোট নাগপুরের ডেপুটী কমিস্যনর হইবেন।

শ্রীযুত কাপ্তান আর উসলি সাহেব এবং শ্রীযুত লেপ্টেনেন্ট এস আর টিকল সাহেব ছোট নাগপুরের কমিস্যনর সাহেবের প্রথম শ্রেণীর আসিষ্টান্ট হইবেন।

শ্রীযুত লেপ্টেনেন্ট ডবলিউ এচ ওক্স সাহেব ঐ কমিস্যনর সাহেবের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টান্ট হইবেন।

বরিসালের মুনসেফ শ্রীযুত লালা শঙ্করলাল উচ্চ পদ প্রাপ্তহওয়াতে ঢাকাতে মকসুদপুরের মুনসেফ শ্রীযুত জে ফস্খোলো সাহেব ঐ পদের প্রথম শ্রেণীভুক্ত হইয়াছেন।

Syed Mahomdee, Moonsiff of Tannore, in Rajeshye, is raised to the 1st grade of that office, vice Essen Chunder Mookerjee of Dacca deceased.

Moulavie Nusser Oodin to be Mahomedan Law Officer at the Court of Rajeshye, under the provisions of Regulation XI. 1826, vice Moulavie Mussur ul Huk deceased.

Mr. W. B. Buckle, Assistant to the Magistrate and the Collector of Midnapore, to exercise the special powers described in Section 2, Regulation III. of 1821.

Mr. S. Wauchope, Assistant to the Magistrate and Collector of Hooghly, is invested with special powers under Section 21, Regulation VIII. of 1831.

*The 16th November*, 1843.

Mr. J. P. Kelly, Assistant Surgeon of the Civil Station of Maubhoom, to take temporary Medical charge of the Station of Chybassa during the absence of Dr. Chalmers, on duty with the Agent to the Governor General South Western Frontier. The remaining portion of the leave granted to Mr. Kelly, on the 21st October 1843, to be cancelled from the date on which he may join his Station.

*The 20th November*, 1843.

Mr. Terry to be a Member of the Ferry Fund Committee of Midnapore, vice Mr. McKintosh.

## LEAVES OF ABSENCE.

*The 13th November*, 1843.

Syed Kumber Alli, 3rd Principal Sudder Ameen of Chittagong, for one month, under Medical Certificate, in extension of the leave granted to him on the 25th September last.

Lieut. S. R. Tickell, Assistant to the Commissioner of Chota Nagpore, has been permitted to proceed on the River during the months of December and January ensuing and to visit Calcutta if necessary.

*The 20th November*, 1843.

Mr. A. Forbes, Collector of Midnapore, for one month, under Medical Certificate, making over charge of his Office to Mr. W. B. Buckle, who will conduct the duties of the Collectorate during Mr. Forbes' absence.

## NOTIFICATIONS.

*The 6th November*, 1843.

The leave of absence granted to Captain H. V. Stephen, Revenue Surveyor in Behar, on the 23d ultimo, for two months, has been cancelled.

*The 13th November*, 1843.

The unexpired portion of the leave of absence granted to Mr. Uncovenanted Deputy Collector J. Macleod, of Shahabad, on the 30th ultimo, has been cancelled from the 24th idem, the date of his return to his Station.

*The 16th November*, 1843.

The deputation of Mr. C. A. Lushington by the Judge of Sarun, to conduct the current duties of the Office of Joint Magistrate and Deputy Collector of Chumparun, as a temporary measure, has been approved.

ঢাকার মুনসেফ ঈশানচন্দ্র মুখুয্যার মৃত্যু হওয়াতে রাজশাহীতে টানরের মুনসেফ শ্রীযুত সায়দ মহম্মদী ঐ পদের প্রথম শ্রেণীভুক্ত হইয়াছেন।

মৌলবী মসরুল হকের মৃত্যু হওয়াতে শ্রীযুত মৌলবী নসীরুদ্দীন ১৮২৬ সালের ১১ আইনের বিধানমতে রাজশাহীর আদালতে ফতওয়ার মৌলবী হইবেন।

মেদিনীপুরের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ডবলিউ বি বকল সাহেব ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

হুগলীর মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এস ওয়াকোপ সাহেব ১৮৩১ সালের ৮ আইনের ২১ ধারার নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

১৮৪৩ সাল ১৬ নবেম্বর।

শ্রীযুত ডাক্তর চালমর্স সাহেব দক্ষিণ পশ্চিম অঞ্চলে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের এজেণ্ট সাহেবের অধীনে যেপর্য্যন্ত কর্ম্ম করেন সেইপর্য্যন্ত মানভূমের সদর স্থানের আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত জে পি কেলি সাহেব চৈবাসা স্থানের চিকিৎসকতা কর্ম্ম কিঞ্চিৎ কাল নির্ব্বাহ করিবেন। শ্রীযুত কেলি সাহেব যে তারিখে আপনার কর্ম্ম স্থানে পঁহুছেন সেই তারিখঅবধি তিনি ১৮৪৩ সালের ২১ অক্টোবর তারিখে যে ছুটী পান্ তাহার অবশিষ্ট ভাগ রহিত হইবেক।

১৮৪৩ সাল ২০ নবেম্বর।

শ্রীযুত মাকিন্টশ সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত টেরি সাহেব মেদিনীপুরে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয়করণের কমিটির মেম্বর হইবেন।

## ছুটী।

১৮৪৩ সাল ১৩ নবেম্বর।

চাটিগাঁর তৃতীয় প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ কুম্বর আলী গত সেপ্টেম্বর মাসের ২৫ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

ছোট নাগপুরের কমিস্যনর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেন্ট এস আর টিকল সাহেব আগামি ডিসেম্বর ও জানুআরি মাসে নদীর বায়ু সেবন করিতে এবং আবশ্যক হইলে কলিকাতায় গমন করিতে অনুমতি পাইয়াছেন।

১৮৪৩ সাল ২০ নবেম্বর।

মেদিনীপুরের কালেক্টর শ্রীযুত এ ফর্বস সাহেব আপনার কাছারীর কর্ম্মের ভার শ্রীযুত ডবলিউ বি বকল সাহেবের প্রতি অর্পণ করিয়া চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন ও তাঁহার অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুত বকল সাহেব কালেক্টরীর কর্ম্ম চালাইবেন।

## বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ৬ নবেম্বর।

বেহারের রেবিনিউ সরবেয়র শ্রীযুত কাপ্তান-এচ বি ষ্টিফন সাহেব গত মাসের ২৩ তারিখে যে দুই মাসের ছুটী পান্ তাহা রহিত হইল।

১৮৪৩ সাল ১৩ নবেম্বর।

শাহাবাদের অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত জে মেকলৌড সাহেবকে গত মাসের ৩০ তারিখে যে ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল ঐ মাসের ২৪ তারিখ অর্থাৎ তিনি যে দিবসে আপনার কর্ম্ম স্থানে প্রত্যাগমন করেন্ সেই দিবসাবধি রহিত হইল।

১৮৪৩ সাল ১৬ নবেম্বর।

শ্রীযুত সি এ লশিংটন সাহেবকে কিঞ্চিৎ কালপর্য্যন্ত চম্পারণের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের কাছারীর চলিত কর্ম্ম নির্ব্বাহ করিবার নিমিত্ত সারণের জজ সাহেব যে হুকুম করেন্ তাহা মঞ্জুর হইয়াছে।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৮ নবেম্বর।]

*The 20th November*, 1843.

Mr. D. Pringle, Civil and Session Judge of Tirhoot, made over charge of his Office to Mr. J. French, on the 11th instant.

Captain T. Brodie, Principal Assistant to the Commissioner of Assam, received charge of the District of Seebsagur from Captain P. Eld on the 30th ultimo.

Baboo Ramlochun Ghose, Principal Sudder Ameen of Nuddea, resumed the duties of his Office on the 6th instant.

The leave of absence granted on the 25th September last, to Captain H. Marsh, Assistant Superintendent for the Suppression of Thuggee, in the Purneah Circle, for three months, from the 1st October, to visit Sylhet, has been cancelled at his own request.

Mr. G. W. Bacon, of the Civil Service, embarked for England on board the Steam Ship "Hindoostan," which Vessel was left by the Pilot at Sea on the 16th instant.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

১৮৪৩ সাল ২০ নবেম্বর।

ত্রিহুতের শিবিল ও সেশন জজ শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে আপনার সিরিশ্তার ভার শ্রীযুত জে ফ্রেঞ্চ সাহেবের প্রতি অর্পণ করেন্।

আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুত কাপ্তান টি ব্রোডি সাহেব গত মাসের ৩০ তারিখে শ্রীযুত কাপ্তান পি এল্ড সাহেবের স্থানে জিলা শিবসাগরের তত্ত্বাবধারকতা কর্ম্ম গ্রহণ করেন্।

নদীয়ার প্রধান সদর আমীন শ্রীযুত বাবু রামলোচন ঘোষ বর্ত্তমান মাসের ৬ তারিখে আপনার কর্ম্ম পুনর্গ্রহণ করেন্।

পূরণিয়া জিলাতে ঠগীনিবারণার্থ আসিষ্টান্ট সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত কাপ্তান এচ মার্শ সাহেব ছিলটে গমনার্থ অক্টোবর মাসের ১ তারিখঅবধি যে তিন মাসের ছুটী গত সেপ্টেম্বর মাসের ২৫ তারিখে পান্ তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জি ডবলিউ বেকন সাহেব হিন্দুস্থাননামক বাষ্পীয় জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১৬ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়ে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং সদর ঘাটের সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সি অর্থাৎ জিলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০৲ মোন |
|---|---|---|---|---|
| জিলা চট্টগ্রাম | সদর ঘাট | ১২৪৯ সাল | মোন ১০০০০০৲ | কোং টাকা ৪১৭৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২০ নবেম্বর সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

## LAND ADVERTISEMENTS. ভূমি বিষয়ক ইশ্‌তিহার।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

গএসাবাদ নিবাসি শ্রীগোলাম কাবিরিয়া ওরফে ফর্গন দেওয়ান এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে কীশমত গোপালহাট যাহার সদর জমা ১২৯৷৵১ পাই ও দ্বিতীয় কীশমত গোপালহাটি যাহার সদর জমা ৩৪৴১০ পাই কোম্পানি পঞ্চুমণ্ডল ওরফে সেখ পাঁচু ওসদাগর মণ্ডলের নামে তাল্লুক লেখা যায় উক্ত পঞ্চুমণ্ডলের বনিতা বুনি বিবি আপন স্বামির অর্দ্ধেক হিস্যা মং৩০১৲ টাকা পণবাহায় চলিত বাঙ্গলা সনের ৭ কার্ত্তিক তারিখে মজহরের নিকটে বিক্রয় করিয়া কওয়ালা ও কবজ রতিমত লিখিয়াদিয়াছে অতএব উক্ত দুই তাল্লুকের খরিদা নিস্পী রকমে মজহরের নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর কথিত রকমের অন্য যে কেহ দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া সায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ১৩ নবেম্বর মোতাবেক সন ১২৫০ সাল তাং ২৮ কার্ত্তিক।

*Moorshedabad Collectorate*, 13*th November*, 1843.

W. J. H. MONEY, *Collector*.

[*Government Gazette*, 28*th November*, 1843.]

এস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা নদীয়ার সংক্রান্ত জমসেরপুর নিবাসি শ্রীরামগঙ্গা বাগচি এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে অত্র জেলা সংক্রান্ত পরগনা গোহালির খারিজা তরফ টেকারারপুর যাহার সদর জমা ৪৭৷/৯ টাকা রাজা কৃষ্ণনাথ ও রামেশ্বর বাগচি ও শ্যামাসুন্দরীর নামে তাহুদ লেখা যায় তন্মধ্যে কথিত রাজার রকম ৷৹ আনা দরুন ভাগবতচরণ দাস যাহার সদর জমা ১১৭৷/৫৷ টাকা কথিত রাজা মবলগে ২০০০৲ হাজার টাকা মূল্যে মজহরের নিকট বিক্রয় করিয়া রীতিমত কওয়ালা লিখিয়া দিয়াছে অতএব উক্ত ৷৹ চারিআনা রকমে রাজা মজকুরের নাম খারিজ করিয়া মজহরের নাম জারী করা যায় মতে এস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর উল্লিখিত রকমের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ-বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ এস্তাহার দেওয়া গেল ইতি সন.১৮৪৩ সাল তাং ৮ নবেম্বর মোতাবকে সন ১২৫০ সাল তাং ২৩ কার্ত্তিক।

*Moorshedabad Collectorate, 8th November,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমের প্রধান সদর আমীনের ডিক্রীর টাকা সম্ভুনাথ প্রামাণিক ডিক্রীদারের পাওনা প্রাণকিশোর শর্ম্ম চৌধুরী মতোফার ওয়ারিশান রাধাকিশোর রায় চৌধুরী ও নাবালগ কিশোর রায় চৌধুরী ও নবকিশোর রায় চৌধুরী ওনি তস্যমাতা যাদুমণি দেব্যা দেনদারাণের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউ কমিস্যনর বাহাদুরের চলিত সনের ৬ মেই তারিখের চিঠী ও প্রশংসিত প্রধান সদর আমীনের ঐ সনের ২৭ আপ্রেল তারিখের রুবকারী অনুযায়ি উক্ত দেনদারগণের সম্পত্তি নীলামের দিবস বর্ত্তমান বর্ষের ২০ জুন ধার্য্য হইয়া প্রধান সদর আমীনের ঐ জুন মাসের ৯ তারিখের রুবকারী অনুযায়ি নীলাম স্থগিত ছিল এক্ষণে প্রধান সদর আমীনের ১৮ সেপ্টেম্বর তারিখের রুবকারী দেনদারাণের সম্পত্তি নীলাম করা জন্য পঁহুছে মতে সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুসারে দেনদারাণের নীচের লিখিত সম্পত্তি সন ১৮৪৩ সালের ২৩ ডিসেম্বর মোতাবক সন ১২৫০ সালের ৯ পৌষ রোজ শনিবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদারান এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্বে দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্‌টরী কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপনং ডাক সংখ্যার ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিশসমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৮ নবেম্বর মোতাবক সন ১২৫০ সাল তারিখ ৪ অগ্রহায়ণ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | সদর জমা মালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী কৈং মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৮৫১ | কীং পরগনে কুণ্ডরপুর | প্রাণকিশোর ও গোলোকচন্দ্র ও কৃষ্ণমোহন চৌধুরী | ২৩০১/১ মধ্যে রকম আট আনার জমা ১১৫০৷৷৬৷৷ | জেলা বীরভূমের শ্রীযুত প্রধান সদর আমীনের সন১৮৪৩ সালের ২৭ আপ্রেলের রুবকারী অনুযায়ি এইমহালের রকম আট আনা দেনদারাণের হক নীলাম হইবেক | উক্ত রুবকারী অনুযায়ি ১৫৩৯৮/৯ আর আসল ১০৭২৷৷৬ টাকার সুদ ইং ২৮ আপ্রেল লাং ২২ ডিসেম্বর সন ১৮৪৩সাল মুদ্দৎ ৬।২৫ দিবসের কাত—৭৩৵৭ ——— ১৬১৩৲৪ | ৪৪২৷৶৫ |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে তাহা ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 18th November,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

এস্তেহারনামা কাছারী কালেক্‌টরী জিলা ময়মনসিংহ এই যে

পং পুখরিয়া জএন সাহীর সরকারী খরিদা হিস্যা ৷৹ আনীর মোতালক খাসধহালাতের ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত বিষয় স্থিত জমা ১৩০৯৩৷/৪ পাই।

যেহেতুক উক্ত মহাল ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত করা আবশ্যক মতে সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাপনার্থে বাঙ্গলা গেজেটে প্রকাশপূর্ব্বক লেখা যাইতেছে যাহার উচিত হয় সে স্বয়ং বা মোখ্তার দ্বারা এ কাছারীতে হাজির

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৮ নবেম্বর।]

হইয়া মহাল মজকুরের জমা ও জমির কাগজাত দৃষ্টি ও তদন্তপূর্ব্বক জামিনী পরিবর্ত্তে,মালিয়ানা জমার তৃতীয়াংশের একাংশ নগদ টাকা অথবা মাতবর মালজামিন করিয়া উক্ত মহালের ইজারা বন্দোবস্ত গ্রহণ করে।

মহালের অবস্থা এই যে

উক্ত মহালের জমিতে নানাবিধ ধান্য ও কলাই ও মুগ ও গম ও বুট ইত্যাদি শস্য ও আম্র ও কাঁঠাল ও সুপারি নারিকেল এবং গজারি ও শাল ও চমরণ ও শিশু ইত্যাদি বহুতর বৃক্ষ যদ্দ্বারা নৌকা ও পিনিস ও সাহেব লোকের মেজ কাদিরা ও পিনিসের মাস্তুল ও বাক্স ও সিন্দুক তৈয়ার হয় ঐ সকল বৃক্ষ জন্মে উক্ত মহাল সেরাজগঞ্জের বন্দর হইতে আনুমানিক এক দিবস ব্যবধান হয়।

*Mymensing Collectorate, 12th October*, 1843.

R. M. SKINNER, *Collector.*

---

NOTICE.

Wanted a Treasurer for the Chittagong Collectorship. Unexceptionable security to the amount of Rupees 30,000 will be required. Salary, Rs. 75 monthly.

A. SCONCE, *Collector.*

Chittagong Collectorate,
6th November, 1843.

বিজ্ঞাপন।

চাটিগাঁর কালেক্টরীর নিমিত্ত এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ৩০০০০৲ টাকার মাতবর জামিনী দিতে হইবেক। বেতন মাসিক ৭৫৲ টাকা।

এ স্কন্স। কালেক্টর।

চাটিগাঁর কালেক্টরী।
সন ১৮৪৩। ৬ নবেম্বর।

---

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

---

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

Notice is hereby given, that by an order of the said Court the hearing of the matters of the Petition of HENRY STEVENS, an Insolvent, has been adjourned to Saturday, the second day of December next.

NATHL. HUDSON,
*Insolvent's Attorney.*

Calcutta, 23d November, 1843.

---

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the 24th day of the present month of November, the matters of the Petition of CHRISTIAN FREDERICK LIEBENHALS, sued by the name of C. F. Liebenhall, alias C. F. Liebenhals, late of Moonshytallao in the Town of Calcutta, a Tide Waiter in the Honourable East India Company's Service, and now a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the Reign of His late Majesty George the Fourth, entituled "An Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c.," are appointed to be heard in the said Court on Saturday, the sixth day of January next, at the hour of Eleven o'clock, in the forenoon.

The names of the Creditors of the said CHRISTIAN FREDERICK LIEBENHALS, appear in the Schedule filed with the said petition in the Office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

JUDGE AND SHAW,
*Attorneys for the said Insolvent.*

Calcutta, 25th November, 1843.

[*Government Gazette, 28th November*, 1843.]

শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে যে

হেনরি ষ্টিবন্সের

দরখাস্ত শ্রবণের নিমিত্ত পুনর্বার আগামি ২ ডিসেম্বর শনিবার দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে ইতি।

নাথানিএল হড্সন্।
ঐ ইনশালবেণ্টের উকীল।

কলিকাতা ২৩ নবেম্বর ১৮৪৩।

---

খবর দেওয়া যাইতেছে যে এই আদালতের বর্ত্তমান নবেম্বর মাহার ২৪ তারিখের হুকুমানুসারে শহর কলিকাতার মুনসিতলাও নিবাসি

শ্রীযুত খ্রীষ্টীয়ান ফেড্রিক লেবেনহালস

যাহার নাম সি এফ লেবেনহালস এলিএস সি এফ লেবেনহালস লিখিয়া তাহার প্রতি নালিশ হইয়াছে ঐ ব্যক্তি কোম্পানি বাহাদুরের টাইড ওএটর অর্থাৎ পরমিটের মার্জিনি কর্ম্ম করেন্ এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে কয়েদ আছেন তাঁহার আপন পরিত্রাণার্থে জর্জ ফোর্থনামক গত বাদশাহের নবম বৎসরে যে আইন দেনাপার শোধ অক্ষম প্রাণিরদিগের পরিত্রাণার্থে ভারতবর্ষে হয় ঐ আইনানুসারে উক্ত ব্যক্তির দরখাস্তের বিষয় আগামি জানুআরি মাহার ৬ তারিখে শনিবার বেলা ১১ ঘণ্টার সময়ে শুনানি হইবেক।

উক্ত খ্রীষ্টীয়ান ফেড্রিক লেবেনহালস সাহেবের যত মহাজন লোক আছে ঐ মহাজনদিগের নাম এক ফর্দ্দে লিখিয়া উহার দরখাস্তের সম্বলিত চিফ ক্লার্কের আফিসে দরপেশ হইয়াছে যদ্যপি কোন মহাজন লোক দেখিতে বাঞ্ছা করেন্ তবে চিফ ক্লার্কের আফিসে গমন করিলে দেখিতে পাইবেন।

জজ এণ্ড শা। উক্ত ইনশালবেণ্টের উকীল।

কলিকাতা ২৫ নবেম্বর ১৮৪৩।

## MISCELLANEOUS ADVERTISEMENTS.

### NOTICE

Is hereby given, that Letters of Administration of all and singular the goods, chattels, rights, credits, estate and effects of Pertaubchunder Haldar, late of Budge Budge, in the Province of Bengal, deceased, having been this day granted by and under the seal of the Supreme Court of Judicature at Fort William in Bengal aforesaid, in its Ecclesiastical Jurisdiction, to Thomas Edward Michell Turton, Esquire, Ecclesiastical Registrar of the said Court for the time being: All persons having claims and demands against the Estate of the said deceased are hereby requested to make the same forthwith known to the said Thomas Edward Michell Turton, Esquire, and all those indebted thereto are requested to pay to him their debts without delay.

W. N. Hedger, *Proctor*.

Calcutta, 13th November, 1843.

## সাধারণ ব্যক্তিরদের ইশতাহার।

### বিজ্ঞাপন।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে বাঙ্গলা দেশের বজবজেনিবাসি মৃত প্রতাপচন্দ্র হালদারের সকল ও প্রত্যেক দ্রব্য ও জায়দাদ ও স্বত্ব ও কর্জ ও মাল ও সম্পত্তি উক্ত বাঙ্গলা প্রদেশের ফোর্ট উলিয়মের সুপ্রিম কোর্টের এক্লিসিয়াষ্টিকেল এলাকার মোহরকরা হুকুমক্রমে অদ্য উক্ত আদালতের এক্ষণকার এক্লিসিয়াষ্টিকেল রেজিষ্টর শ্রীযুত তামস এড্বার্ড মিচেল টর্টন সাহেবকে দেওয়া গিয়াছে অতএব উক্ত মৃত ব্যক্তির সম্পত্তির উপর যে কোন লোকের দাওয়া কি পাওনা থাকে তাঁহারদিগকে হুকুম দেওয়া যাইতেছে যে তাঁহারা সেই বিষয় অবিলম্বে উক্ত তামস এড্বার্ড মিচেল টর্টন সাহেবকে জানান্ এবং যাহারা ঐ মৃত ব্যক্তির খাতক তাহারদিগকে উক্ত সাহেবের নিকটে আপনারদের কর্জ অবিলম্বে পরিশোধ করিতে হুকুম হইতেছে৷

ডবলিউ এন হেজর। প্রক্টর।

কলিকাতা সন ১৮৪৩। ১৩ নবেম্বর।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ২৮ নবেম্বর।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, DECEMBER 5, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৫ ডিসেম্বর।

## ACTS.

FORT WILLIAM.

HOME DEPARTMENT.

LEGISLATIVE.

THE 23D NOVEMBER, 1843.

The following Act, passed by the Right Honourable the Governor General of India in Council on the 23d November 1843, is hereby promulgated for general information.

ACT No. XXV. OF 1843.

*An Act for making the Provisions of 5 and 6 Vic. C. 47, Sec. XI. applicable to India.*

Whereas doubts have arisen as to whether so much of an Act passed in the 5th and 6th year of the reign of Her Majesty Queen Victoria, entitled "an Act to amend the Laws relating to the Customs," as provides "that from and after the 5th day of January 1843, any Articles of Foreign Manufacture, and any packages of such Articles imported into the United Kingdom or into the British possessions abroad bearing any names, brands or marks purporting to be the names, brands or marks of Manufacturers resident in the United Kingdom, shall be forfeited," is applicable to the Territories subject to the Government of the East India Company:

It is hereby enacted, that from and after the First day of May 1844, any Articles of Foreign manufacture and any packages of such Articles imported into the Territories subject to the Government of the said Company bearing any names, brands or marks of purporting to be the names, brands or marks of Manufacturers resident in the United Kingdom, shall be forfeited.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

[*Government Gazette, 5th December,* 1843.]

## আইন

ফোর্ট উলিয়ম।

দেশীয় ডিপার্টমেণ্ট।

লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৩ নবেম্বর।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৩ নবেম্বর তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৫ আইন।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার পঞ্চম ও ষষ্ঠ বর্ষীয় আইনের ৪৭ ধারার ১১ প্রকরণ ভারতবর্ষে খাটিবার নিমিত্ত আইন।

যেহেতুক "জিনিসের মাসুলবিষয়ক আইন সংশোধনের আইন" এই নামে বিখ্যাত শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার পঞ্চম ও ষষ্ঠ বৎসরে যে আইন জারী হয় তাহার যে ভাগে লেখে যে "১৮৪৩ সালের ৫ জানুআরি তারিখঅবধি এবং তাহার পরে ভিন্নাধিকার দেশের নির্ম্মিত কোন দ্রব্য বা ঐ দ্রব্যের কোন বস্তা ইঙ্গলণ্ড দেশে কি ইঙ্গলণ্ড দেশের বাহিরে ইঙ্গলণ্ডীয়েরদের অধিকারের কোন দেশে আমদানী হইলে এবং তাহার উপর ইঙ্গলণ্ড দেশনিবাসি কোন শিল্পকারের নাম বা দাগ কি চিহ্ন বলিয়া কোন নাম কি দাগ বা চিহ্ন থাকিলে তাহা জব্দ হইবেক" সেই ভাগ ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের শাসিত দেশে খাটে কি না এই বিষয়ে সন্দেহ হইয়াছে

অতএব ইহাতে নির্দ্দিষ্ট ও হুকুম হইল যে ১৮৪৪ সালের ১ মে তারিখঅবধি এবং তাহার পর ভিন্নাধিকার দেশের নির্ম্মিত কোন দ্রব্য কি ঐ দ্রব্যের কোন বস্তা কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে আমদানী হইলে এবং তাহার উপর ইঙ্গলণ্ড দেশনিবাসি কোন শিল্পকারের নাম অথবা দাগ কি চিহ্ন বলিয়া কোন নাম কি দাগ বা চিহ্ন থাকিলে তাহা জব্দ হইবেক ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 24TH NOVEMBER, 1843.

Cazee Naziroodeen, Moonsiff of Howla, Zillah Chittagong, to officiate as Moonsiff of Kotulpore, Zillah West Burdwan.

Baboo Rajkishore Roy, Moonsiff of Nittrokona, Zillah Mymensing, to be Moonsiff of Furreedpore, Zillah Dacca.

Baboo Rakal Doss Chowdhree, who has obtained a diploma, to be Moonsiff of Nittrokona, Zillah Mymensing.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 1804.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### LEAVES OF ABSENCE.

*The 20th November*, 1843.

Mr. A. J. M. Mills, Commissioner of Cuttack, for one month, under Section XI. of the Amended Rules, to visit the Presidency, on private affairs.

Mr. R. M. Skinner, Collector of Mymensing, for one month, on private affairs, making over charge of the Collectorate to Mr. A. Littledale, Magistrate of the District.

*The 25th November*, 1843.

Mr. D. Pringle, Civil and Session Judge of Tirhoot, for one month, on private affairs, from the 11th instant, in supercession of the leave granted to him for three weeks, on the 6th instant.

*The 27th November*, 1843.

Mr. C. H. Lushington, Superintendent of Survey in Zillah Behar, for one month, from the date on which he may make over charge of his office to the Acting Collector of the District.

Mr. J. F. G. Cooke, Civil and Sessions Judge of Dacca, for ten days, during December, on private affairs, making over charge of the current duties of his office to the Principal Sudder Ameen.

Moulvie Syed Abdool Wahid Khan, Principal Sudder Ameen of Patna, for one month, from the 21st instant, in extension of the leave granted to him on the 13th idem, on private affairs.

### APPOINTMENTS.

*The 27th November*, 1843.

Mr. E. Sandys, Assistant to the Magistrate and Collector of Bhaugulpore, is vested with the Special powers described in Clause 3, Section 2, Reg. III. of 1821.

Moulvie Syed Hussein Buksh, Sudder Ameen of Beerbhoom, to be Principal Sudder Ameen of West Burdwan, vice Baboo Doorganarain Roy deceased.

### NOTIFICATIONS.

*The 20th November*, 1843.

Mr. John Strachey, a Student of the College of

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ২৪ নবেম্বর।

জিলা চাটিগাঁর হাওলার মুনসেফ শ্রীযুত কাজী নাজিরুদ্দীন পশ্চিম বর্দ্ধমান জিলার কোতলপুরের মুনসেফী কর্ম্ম একটিং রূপে করিবেন।

জিলা ময়মুনসিংহের নেত্রকণার মুনসেফ শ্রীযুত বাবু রাজকিশোর রায় ঢাকা জিলার ফরিদপুরের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু রাখালদাস চৌধুরী জিলা ময়মুনসিংহের নেত্রকণার মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

১৮০৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

### ছুটী।

১৮৪৩ সাল ২০ নবেম্বর।

কটকের কমিস্যনর শ্রীযুত এ জে এম মিল্স সাহেব শুধরাহওয়া বিধানের ১১ ধারানুসারে স্বীয় কর্ম্মোপলক্ষে রাজধানীতে গমনার্থ এক মাসের ছুটী পাইয়াছেন।

ময়মুনসিংহের কালেক্টর শ্রীযুত আর এম স্কিনর সাহেব আপন কালেক্টরী কর্ম্মের ভার ঐ জিলার মাজিষ্ট্রেট শ্রীযুত এ লিটলডেল সাহেবের প্রতি অর্পণ করিয়া স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২৫ নবেম্বর।

ত্রিহুতের সিবিল ও সেশন জজ শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব বর্ত্তমান মাসের ৬ তারিখে যে তিন সপ্তাহের ছুটী পান্ তাহার পরিবর্ত্তে বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২৭ নবেম্বর।

জিলা বেহারের জরিপী কর্ম্মের সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত সি এচ লশিংটন সাহেব যে তারিখে আপনার কর্ম্মের ভার ঐ জিলার একটিং কালেক্টর সাহেবের প্রতি অর্পণ করেন্ সেই তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেব আপনার সিরিশ্তার চলিত কর্ম্মের ভার প্রধান সদর আমিনের প্রতি অর্পণ করিয়া স্বীয় কর্ম্মোপলক্ষে ডিসেম্বর মাসে দশ দিনের ছুটী পাইবেন।

পাটনার প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী সায়দ আবদুল ওয়াহিদ খাঁ স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ১৩ তারিখে যে ছুটী পান্ তাহার অতিরিক্ত বর্ত্তমান মাসের ২১ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

### নিয়োগ।

১৮৪৩ সাল ২৭ নবেম্বর।

ভাগলপুরের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত ই সাণ্ডিস সাহেব ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

বাবু দুর্গানারায়ণ রায়ের মৃত্যু হওয়াতে বীরভূমের সদর আমীন শ্রীযুত মৌলবী সায়দ হুসেন বক্স পশ্চিম বর্দ্ধমানের প্রধান সদর আমীন হইবেন।

### বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২০ নবেম্বর

ফোর্ট উলিয়ম কালেজের এক জন ছাত্র শ্রীযুত জান

Fort William, having returned to the Presidency on the 13th instant, the unexpired portion of the leave granted to him on the 12th June last, is cancelled.

*The 27th November*, 1843.

Mr. G. U. Yule made over charge of the Magistracy of Moorshedabad to Mr. R. H. Russell on the 16th instant.

Mr. A. Forbes, Collector of Midnapore, made over charge of his office to Mr. R. P. Harrison on the 20th instant.

Mr. J. Wheler, Joint Magistrate and Deputy Collector of Noakolly, made over charge of the Bulloah Treasury to Mr. R. Abercrombie on the 16th instant, in order to visit the interior of his District.

Mr. C. A. Lushington received charge of the Joint Magistracy and Deputy Collectorate of Chumparun from Mr. E. E. Woodcock on the 10th instant.

Captain T. Brodie, Principal Assistant to the Commissioner of Assam at Seebsagur, resumed charge of his office from Captain P. Eld on the 30th ultimo.

Mr. C. Cardew, Judge of Tipperah, reported his return from the Cape of Good Hope on the Ship Maidstone, which vessel arrived at Kedgeree on the 21st instant.

Mr. G. F. Houlton, Collector of Patna, reported his return from the Cape of Good Hope on the Steam Ship Bentinck on the 22d instant.

Mr. G. U. Yule received charge of the Magistracy of Dinagepore from Mr. C. Steer on the 20th instant.

The Revd. G. W. Marriott and the Revd. H. Lascelles, appointed Assistant Chaplains on the Bengal Establishment, reported their arrival on the Ship Agincourt, which vessel reached Kedgeree on the 23d instant.

The Revd. W. H. Ross, appointed Assistant Chaplain on the Bengal Establishment, reported his arrival on the Ship Southampton, which vessel reached Kedgeree on the 26th instant.

Mr. J. R. Muspratt, appointed by the Honourable the Court of Directors a Member of the Civil Service on the Bengal Establishment, reported his arrival at Calcutta on the 26th instant.

Mr. Henry Carre Tucker, of the Civil Service, reported his return from England on board the Ship Agincourt, which vessel reached Kedgeree on the 23d instant.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 5th *December*, 1843.]

ক্লেথি সাহেব বর্ত্তমান মাসের ১৩ তারিখে রাজধানীতে প্রত্যাগমন করেন অতএব গত জুন মাসের ১২ তারিখে যে ছুটী পান্ তাহার অবশিষ্ট ভাগ রহিত হইল।

১৮৪৩ সাল ২৭ নবেম্বর

শ্রীযুত জি ইউ ইউল সাহেব বর্ত্তমান মাসের ১৬ তারিখে মুরশিদাবাদের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত আর এচ রসেল সাহেবের প্রতি অর্পণ করেন্।

মেদিনীপুরের কালেক্টর শ্রীযুত এ ফর্বস সাহেব বর্ত্তমান মাসের ২০ তারিখে আপনার কাছারীর কর্ম্মের ভার শ্রীযুত আর পি হারিসন সাহেবের প্রতি অর্পণ করেন্।

নওয়াখালীর জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে উইলর সাহেব আপনার জিলার মফঃসলে গমনার্থ বর্ত্তমান মাসের ১৬ তারিখে বলুয়ার খাজানাখানা শ্রীযুত আর আবরক্রম্বি সাহেবকে অর্পণ করেন্।

শ্রীযুত সি এ লশিংটন সাহেব বর্ত্তমান মাসের ১০ তারিখে চম্পারণের জাইন্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্মের ভার শ্রীযুত ই ই উডকক সাহেবের স্থানে গ্রহণ করেন্।

শিবসাগরে আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুত কাপ্তান টি ব্রোডি সাহেব গত মাসের ৩০ তারিখে শ্রীযুত কাপ্তান পি এলড সাহেবের স্থানে আপন কাছারীর চলিত কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

ত্রিপুরার জজ শ্রীযুত সি কার্ডিউ সাহেব মেডষ্টন নামক জাহাজের দ্বারা কেপহইতে প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন্ ঐ জাহাজ বর্ত্তমান মাসের ২১ তারিখে খাজুরীতে পঁহুছে।

পাটনার কালেক্টর শ্রীযুত জি এফ হৌল্টন সাহেব বর্ত্তমান মাসের ২২ তারিখে বেণ্টিঙ্ক নামক বাষ্পীয় জাহাজের দ্বারা কেপহইতে আপনার প্রত্যাগমনের রিপোর্ট করেন্।

শ্রীযুত জি ইউ ইউল সাহেব বর্ত্তমান মাসের ২০ তারিখে দিনাজপুরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত সি ষ্টিয়র সাহেবের স্থানে গ্রহণ করেন্।

বাঙ্গলা কোম্পানির আসিষ্টান্ট ধর্ম্মোপদেশকতা পদে নিযুক্ত শ্রীযুত জি ডবলিউ মারিয়ট সাহেব এবং শ্রীযুত এচ লাসেলেস সাহেব আজিনকোর্ট নামক জাহাজের দ্বারা আপনারদের পঁহুছনের রিপোর্ট করেন্। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ২৩ তারিখে খাজুরীতে পঁহুছে।

বাঙ্গলা কোম্পানির আসিষ্টান্ট ধর্ম্মোপদেশকতা পদে নিযুক্ত শ্রীযুত ডবলিউ এচ রস সাহেব সৌথাম্পটন নামক জাহাজের দ্বারা আপনার পঁহুছনের রিপোর্ট করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ২৬ তারিখে খাজুরীতে পঁহুছে।

শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা কোম্পানির সিবিলসম্পর্কীয় কর্ম্মের মেম্বরী পদে নিযুক্ত শ্রীযুত জে আর মসপ্রাট সাহেব বর্ত্তমান মাসের ২৬ তারিখে কলিকাতায় পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন্।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত হেনরি কার টকর সাহেব আজিনকোর্ট নামক জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডহইতে প্রত্যাগমন করেন্ এমত রিপোর্ট করিয়াছেন ঐ জাহাজ বর্ত্তমান মাসের ২৩ তারিখে খাজুরীতে পঁহুছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## SALT. নিমক।

বাকীজাত নেমক ১৮৪৩ সাল তারিখ ৩১ অক্টুবর।

| | | |
|---|---|---|
| হিজলী | | |
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৭ সাল | ৩৯০৪/ মোন |
| ঐ ঐ | ১২৪৮ | ৭১০৫৭৩॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫২৮২৮৮/ |
| গাচ্ছা নেমক | ” | ৬১৯৮/ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ৮৩০২৭/ |
| তেরোপাইকা | ১২৪৮ | ১৮৪৮০১/ |
| ঐ | ১২৪৯ | ৩০৪৫০৬/ |
| গাছা নেমক | ” | ২০৫৭/ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ৩১৭৬০৮/ |
| ঐ | ১২৪৯ | ৩০৬৩১২/ |
| গাছা নেমক | ” | ৩০২৬/ |
| রামনগর | ১২৪৮ | ৬৯৫৫৮/ |
| ঐ | ১২৪৯ | ২৩৪১৭৬/ |
| গাছা নেমক | ” | ২০৬৮॥০ |
| তমলুক | | |
| নারায়ণপুর | ১২৪৮ | ২১৭৯৫৪/ |
| ঐ | ১২৪৯ | ৪৩৯৪৭৮/ |
| ক্রোকী নেমক | ” | ১২/৮। |
| ২৪ পরগনা | | |
| বাহিরবুনি | ১২৪৮ | ১১২৩/ |
| ঐ | ১২৪৯ | ৫৫১৭॥০ |
| তফাল | ১২৪৮ | ৯৪৮৭।০ |
| ঐ | ১২৪৯ | ২৯৬৯২২৸০ |
| বেঁওতা | ১২৪৮ | ৫৩২॥০ |
| ঐ | ১২৪৯ | ২১০১/৪ |
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের ১ পহিলা রকম | ১২৪৮ | ৩৬৫/ |
| ঐ ঐ | ১২৪৯ | ২৭৫৮/ |
| ঐ ঐ ২ দোসরা রকম | ১২৪৪ | ২।১ |
| ঐ ঐ | ১২৪৮ | ৯৮।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ” |
| ঐ ঐ | ১২৫০ | ১২৮/ |
| ডাইমন হারবোর | ১২৪৭ | ২৮৭২/৫ |
| ঐ ঐ | ১২৪৮ | ২০২২/ |
| ঐ ঐ | ১২৪৯ | ২২৩০৯/ |
| বাগুণ্ডি | ১২৪৮ | ৩১৬।০ |
| ঐ | ১২৪৯ | ৫৭৪৬৬/ |
| চট্টগ্রাম | | |
| সদর ঘাট | ১২৪৯ | ২৮৪৪১১/৫ |
| ক্রেকী নেমক | ১৮৪২। ৪৩ | ২১/৪ |
| নেজামপুর ডোমখালি | ১২৪৯ | ১৬৪৬১৪।০ |
| ক্রোকী নেমক | ১৮৪২। ৪৩ | ৩॥৫ |
| আরাকিন পাঙ্গা নেমক | ” | ২৮৮/৫ |
| শালিখা | | |
| মান্দ্রাজ পরমিট | ১৮৪১। ৪২ | ৩৪৬০৩।৭ |
| ঐ | ১৮৪২। ৪৩ | ৬০৪৫২১৸৫ |
| ঐ | ১৮৪৩। ৪৪ | ৫১৩৫৬৯/ |
| গুড়া নৈন্ধব ইনফিরিয়র | ১৮৪০। ৪১ | ১৬৮/ |
| ক্রোকী করকচ | ১৮৪২। ৪৩ | ১৪।১ |
| ঐ ঐ | ১৮৪৩। ৪৪ | ৭।০ |
| ক্রোকী নৈন্ধব | ১৮৪২। ৪৩ | ।৩। |
| ঐ | ১৮৪৩। ৪৪ | ৸১ |
| কটক পাঙ্গা নেমক | ১২৪৭ | ১০৬৪৬/ |
| ঐ | ১২৪৮ | ১৩২২৭৪/৫ |
| ঐ | ১২৪৯ | ৫১৬৪৮/ |
| খোরদা পাঙ্গা নেমক | ১২৪৬ | ২২।৪ |

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ৫ ডিসেম্বর।]

| | | |
|---|---|---|
| খোরদা পাঙ্গা নেমক .. .. .. | ১২৪৮ .. .. | ৭২৩২৭/৯ |
| বালেশ্বর পাঙ্গা নেমক .. .. .. | ১২৪৭ .. .. | ১৪৪/৫॥ |
| ঐ .. .. .. .. | ১২৪৮ .. .. | ১৫৯৭৬৬৬৯॥ |
| ঐ .. .. .. .. | ১২৪৯ .. .. | ৮৯৮৩৮॥০ |
| বালিয়া ঘাটা পাঙ্গা নেমক .. .. .. | ,, .. .. | ৫১১২/ |
| ক্রোঙ্গী পাঙ্গা ... .. .. .. | ১৮৪২।৪৩ .. .. | ৩৩।১৫ |
| ঐ .. .. .. .. | ১৮৪৩।৪৪ .. .. | ৩৩॥৮ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৭ নবেম্বর।

এচ টরেন্স। সেক্রেটারী।

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইশ্তিহার।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

শাহাপুর সাকিনের গোলাম খজর ওরফে মহাম্মদ চাঁদ এক কেতা দরখাস্ত হজুরে গুজরাইলেক যে খোন্দকার আবদুল রহিমের আয়মা কীশমত মনসুরপুর সরকারের বাকী আদায় কারণ ১৭৲ টাকা মুল্যে নীলাম হইয়া পণবাহার টাকা সরকারের তহবিলে আমানত আছে মতে মজহর প্রার্থনা রাখে যে সরকারের খাজানা ওজে বাদে বিক্রীর পণাধিক্য টাকা পায় এমতে এস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ উক্ত পণাধিক্য টাকার দাবীদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৮ নবেম্বর মোতাবেক সন ১২৫০ সাল তাং ৪ অগ্রহায়ণ।

*Moorshedabad Collectorate, 18th November,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

এস্তেহারনামা কাছারী কালেক্টরী জিলা ময়মনসিংহ এই যে

পং পুখরিয়া তএন সাহীর সরকারী খরিদা হিস্যা।০ আনীর মোতালক খাস মহালাতের ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত বিষয় স্থিত জমা ১৩০৯৩।/৪ পাই।

যেহেতুক উক্ত মহাল ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত করা আবশ্যক মতে সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাপনার্থে বাঙ্গলা গেজেটে প্রকাশপূর্ব্বক লেখা যাইতেছে যাহার উচিত হয় সে স্বয়ং বা মোখ্তার দ্বারা এ কাছারীতে হাজির হইয়া মহাল মজকুরের জমা ও জমির কাগজাত দৃষ্টি ও তদন্তপূর্ব্বক জামিনী পরিবর্ত্তে সালিয়ানা জমার তৃতীয়াংশের একাংশ নগদ টাকা অথবা মাতবর মালজামিন করিয়া উক্ত মহালের ইজারা বন্দোবস্ত গ্রহণ করে।

মহালের অবস্থা এই যে

উক্ত মহালের জমিতে নানাবিধ ধান্য ও কলাই ও মুগ ও গম ও বুট ইত্যাদি শস্য ও আম্র ও কাঁঠাল ও সুপারি নারিকেল এবং গজারি ও শাল ও চমরণ ও শিশু ইত্যাদি বহুতর বৃক্ষ যদ্দ্বারা নৌকা ও পিনিস ও সাহেব লোকের মেজ কাদিরা ও পিনিসের মাস্তুল ও বাক্স ও সিন্দুক তৈয়ার হয় ঐ সকল বৃক্ষ জন্মে উক্ত মহাল সেরাজগঞ্জের বন্দর হইতে আনুমানিক এক দিবস ব্যবধান হয়।

*Mymensing Collectorate, 12th October,* 1843. R. M. SKINNER, *Collector.*

## SHERIFF'S SALES. সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ভোলানাথ নাথ এবং নবীনচন্দ্র নাথের নামে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান ডিসেম্বর মাসের ৭ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ কলিকাতা নগরের লালবাগানের শামিল ও তন্মধাস্থিত যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসতবাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ।০ পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত ভোলানাথ নাথ এবং নবীনচন্দ্র নাথের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে রাধাচরণ কামারের বাটী ও ভূমি পশ্চিম ও দক্ষিণ দিগে গোপীমোহন দেবের ভূমি উত্তর দিগে মৃত্যুঞ্জয় চক্রবর্ত্তির বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

## INSOLVENT COURT. যোত্রহীনেরদের আদালত।

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an Order of the said Court, the matters of the Petition of RAMCHAUND DUTT, late of Goomgur, in the Town of Calcutta, Shop-keeper, and now a prisoner for debt confined in the Common Gaol of Calcutta,

শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

ইস্তাহার যে শহর কলিকাতার গুমগড় নিবাসি

রামচাঁদ দত্ত

দোকানদারি কর্ম্ম করিতেন এবং এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ চতুর্থ জর্জ নামক রাজার অধিকারের নবম বৎস-

seeking the benefit of the Act of the Ninth year of the reign of his late Majesty, George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard by the said Court on Saturday, the sixth day of January, next.

The names of the Creditors of the said RAMCHAUND DUTT, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk, of the said Court to which any Creditor may refer.

MARSHALL and WALLER,
*Insolvent's Attornies.*

No. 4, Mission Row, 27th November, 1843.

---

NOTICE is hereby given, that by an Order of the said Court, the matters of the Petition of SHAIK MUNNOO, late of Moonsheetollah, in the Town of Calcutta, Butcher, and now a prisoner for debt, confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the reign of his late Majesty, George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard by the said Court on Saturday, the sixth day of January next.

The names of the Creditors of the said SHAIK MUNNOO, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

MARSHALL AND WALLER,
*Insolvent's Attornies.*

No. 4, Mission Row, 27th Nov. 1843.

---

NOTICE is hereby given, that by an Order of the said Court, in the matter of WEEDEN THOMAS DAWES, late of Rannymoody Gully, in the Town of Calcutta, Merchant and Agent and Trader, carrying on business under the style or firm of Dawes and Company, but now residing at Chandernagore in the province of Bengal, against whom an Adjudication of Insolvency was made and pronounced by this Court, on the Fifth day of September, One Thousand Eight Hundred and Forty-three, on the Petition of Thakoordass Bonnerjee, a Creditor of the said WEEDEN THOMAS DAWES, the matters of the said Petition, are appointed to be heard in the said Court, on Saturday, the sixth day of January next.

The names of the Creditors of the said WEEDEN THOMAS DAWES now appear in a Schedule filed with the said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

No Creditors of the said WEEDEN THOMAS DAWES will be allowed at the said hearing to oppose his discharge unless he shall have given Notice of his intention to the Chief Clerk, three clear days before the day of hearing. Dated this 26th day of October, 1843.

R. SWINHOE,
*Attorney for the Insolvent.*

রের নিয়ম যাহা ভারতবর্ষে সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধার জন্য প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ৬ জানুআরি দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ রামচাঁদ দত্তের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

মারশাল এণ্ড ওয়ালর।
ইনসালবেণ্টের উকীল।

নং ৪ মিসিয়ান রো।
২৭ নবেম্বর ১৮৪৩।

---

ইস্তাহার যে শহর কলিকাতার মুনসিটোলা নিবাসি

সেখ মনু

কসাইএর কর্ম্ম করিতেন এবং এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ চতুর্থ জর্জনামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষে সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের জন্য প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ৬ জানুআরি দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ সেখ মনুর মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

মারশাল এণ্ড ওয়ালর।
ইন্সালবেণ্টের উকীল।

নং ৪ মিশিয়ান রো।
২৭ নবেম্বর ১৮৪৩।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে কলিকাতা নগরের রাণীমুদিগলিনিবাসী ডস কোম্পানির নামে মহাজন ও এজেণ্ট ও সওদাগর কিন্তু এইক্ষণে বাঙ্গলা প্রদেশের চন্দননগরনিবাসী যে

উইডেন তামস ডস

সাহেবকে উক্ত উইডন তামস ডস সাহেবের মাহাজন ঠাকুরদাস বাঁড়ুয্যের দরখাস্তমতে ১৮৪৩ সালের ৫ সেপ্টেম্বর তারিখে এই আদালতে যোত্রহীন প্রকাশ হন সেই সাহেবের বিষয়ে উক্ত আদালতের দ্বারা হুকুম হইল যে উক্ত দরখাস্তের মর্ম্ম আগামি জানুআরি মাসের ৬ তারিখ শনিবার উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত উইডেন তামস ডস সাহেবের মহাজনেরদের নামের এক ফর্দ্দ উক্ত আদালতের প্রধান ক্লার্কের দস্তুরখানায় উক্ত দরখাস্তের সঙ্গে দাখিল আছে। যে মহাজন ইচ্ছা করেন্ তাহা দেখিতে পারেন্।

উক্ত উইডেন তামস ডস সাহেবের খালাস হওনের বিষয়ে যে কোন মহাজন বাধা করিতে চাহেন তিনি সেই শুননির দিবসের পূর্ব্ব তিন দিবস আপন ইচ্ছার বিষয় প্রধান ক্লার্ক সাহেবকে তাহার সম্বাদ না দিলে তাহা করিতে পারিবেন না।

আর সুইনহো।
যোত্রহীনের উকীল।

১৮৪৩ সাল ২৬ অক্টোবর।

In the matter of NOBINKISSEN GHOSE, HURROMOHUN CHUNDER and MUTHOORMOHUN MITTER, lately carrying on trade and business under the name, style and firm of HURROMOHUN CHUNDER and Company, at Alloo Godown, in Jackson's Ghaut Street, in the Town of Calcutta, but now residing at Aureahdah in the Twenty-four Pergunnahs, in the Province of Bengal.

NOTICE is hereby given, that by an order made in this matter on the Twenty-third day of November instant, upon the application of Hurrischunder Biswas, it was adjudged that the Petition presented by the said Hurrischunder Biswas to this Court was true, and that the said NOBINKISSEN GHOSE, HURROMOHUN CHUNDER and MUTHOORMOHUN MITTER, had respectively committed an Act of Insolvency within the Provisions of the Statute of the Ninth, George the fourth, Chapter Seventy-three.

W. BEDELL, *Attorney.*

18, Rannymoody Gully,
29th November, 1843.

---

In the matter of NOBINKISSEN GHOSE, HURROMOHUN CHUNDER and MUTHOORMOHUN MITTER, lately carrying on trade and business under the name, style and firm of HURROMOHUN CHUNDER and Company, at Alloo Godown, in Jackson's Ghaut Street, in the Town of Calcutta, but now residing at Aureahdah in the Twenty-four Pergunnahs in the Province of Bengal.

NOTICE is hereby given, that by an order made in this matter on the twenty-third day of November instant, it was (amongst other things) ordered that Robert O'Dowda, Esq. be appointed Assignee of the Estate and Effects of the said NOBINCHUNDER GHOSE, HURROMOHUN CHUNDER and MUTHOORMOHUN MITTER, in the room of Patrick O'Hanlon, Esq. the Common Assignee of this Court.

W. BEDELL, *Attorney.*

18, Rannymoody Gully,
29th November, 1843.

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of SURROOPCHUNDER CHUCKERBUTTY, late of Baugbazar, in the Town of Calcutta, Naib, and now a prisoner for Debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty, King George the fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday the 6th day of January next.

The names of the Creditors of the said SURROOPCHUNDER CHUCKERBUTTY appear in a Schedule filed with his said Petition in the office of the Chief Clerk of the said Court to which any creditors may refer.

N. HUDSON, *Attorney for the Insolvent.*

Calcutta, 2d December, 1843.

[*Government Gazette, 5th December,* 1843.]

পূর্ব্বে কলিকাতানিবাসি জাক্সন ঘাটের রাস্তার আলুর গুদামে হরমোহন চন্দ্র কোম্পানির নামে বাণিজ্যকারি কিন্তু এক্ষণে বাঙ্গলা প্রদেশের চব্বিশপরগনার আঁড়িয়াদহনিবাসি

নবীনকৃষ্ণ ঘোষ ও হরমোহন চন্দ্র ও মথুরমোহন মিত্রের

বিষয়ে ইহার দ্বারা হুকুম হইল যে হরিশ্চন্দ্র বিশ্বাসের দরখাস্তমতে বর্ত্তমান নবেম্বর মাসের ২৩ তারিখে এই বিষয়ে যে হুকুম হয় তাহাতে স্থির হইল যে উক্ত হরিশ্চন্দ্র বিশ্বাস এই আদালতে যে দরখাস্ত দাখিল করেন তাহা সত্য বটে এবং উক্ত নবীনকৃষ্ণ ঘোষ ও হরমোহন চন্দ্র ও মথুরমোহন মিত্র চতুর্থ জর্জের নবম বর্ষীয় ৭৩ অধ্যায়ের বিধিতে যে যোত্রহীনেরদের বিষয় লিখিত আছে সেইমত যোত্রহীন হইয়াছেন।

ডবলিউ বেডেল। উকীল।

রাণীমুদির গলি ১৮ নং।
১৮৪৩ সাল ২৯ নবেম্বর।

---

পূর্ব্বে কলিকাতা নগরের জাক্সন ঘাটের রাস্তার আলুর গুদামে হরমোহন চন্দ্র কোম্পানির নামে বাণিজ্যকারি কিন্তু এক্ষণে বাঙ্গলা প্রদেশের চব্বিশপরগনার আঁড়িয়াদহ নিবাসি

নবীনকৃষ্ণ ঘোষ ও হরমোহন চন্দ্র ও মথুরমোহন মিত্রের

বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান নবেম্বর মাসের ২৩ তারিখে উক্ত বিষয়ে অন্যান্য হুকুমের মধ্যে এই হুকুমও হইল যে এই আদালতের সাধারণ আসৈনি শ্রীযুত পাত্রিক ওহানলন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত রাবর্ট ওডোডা সাহেব উক্ত নবীনকৃষ্ণ ঘোষ ও হরমোহন চন্দ্র ও মথুরমোহন মিত্রের সম্পত্তি ও মালের আসৈনি পদে নিযুক্ত হন্।

ডবলিউ বেডেল। উকীল।

রাণীমুদির গলি ১৮ নং।
১৮৪৩ সাল ২৯ নবেম্বর।

---

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার বাগবাজারনিবাসি

সরূপচন্দ্র চক্রবর্ত্তি

নায়েব এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপকারার্থ হইয়াছে ঐ নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে আগামি ৬ জানুআরি শনিবার দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ সরূপচন্দ্র চক্রবর্ত্তির মহাজনেরদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তসম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

এন হডসন। ঐ ইনসালবেণ্টের উকীল।

কলিকাতা ২ ডিসেম্বর ১৮৪৩।

NOTICE.

Wanted a Treasurer for the Chittagong Collectorship. Unexceptionable security to the amount of Rupees 30,000 will be required. Salary, Rs. 75 monthly.

A. SCONCE, *Collector*.

Chittagong Collectorate,
6th November, 1843.

বিজ্ঞাপন।

চাটিগাঁর কালেক্‌টরীর নিমিত্ত এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ৩০০০০৲ টাকার মাতবর জামিনী দিতে হইবেক। বেতন মাসিক ৭৫৲ টাকা।

এ স্কন্স। কালেক্‌টর।

চাটিগাঁর কালেক্‌টরী।
সন ১৮৪৩। ৬ নবেম্বর।

## MISCELLANEOUS ADVERTISEMENTS.

## সাধারণ ব্যক্তিরদের ইশ্‌তাহার।

NOTICE

Is hereby given, that Letters of Administration of all and singular the goods, chattels, rights, credits, estate and effects of Pertaubchunder Haldar, late of Budge Budge, in the Province of Bengal, deceased, having been this day granted by and under the seal of the Supreme Court of Judicature at Fort William in Bengal aforesaid, in its Ecclesiastical Jurisdiction, to Thomas Edward Michell Turton, Esquire, Ecclesiastical Registrar of the said Court for the time being: All persons having claims and demands against the Estate of the said deceased are hereby requested to make the same forthwith known to the said Thomas Edward Michell Turton, Esquire, and all those indebted thereto are requested to pay to him their debts without delay.

W. N. HEDGER, *Proctor*.

Calcutta, 13th November, 1843.

বিজ্ঞাপন।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে বাঙ্গলা দেশের বজবজেনিবাসি মৃত প্রতাপচন্দ্র হালদারের সকল ও প্রত্যেক দ্রব্য ও জায়দাদ ও স্বত্ত্ব ও কর্জ্জ ও মাল ও সম্পত্তি উক্ত বাঙ্গলা প্রদেশের ফোর্ট উলিয়মের সুপ্রিম কোর্টের এক্লিসিয়াষ্টিকেল এলাকায় মোহর-করা হুকুমক্রমে অদ্য উক্ত আদালতের এক্ষণকার এক্লিসিয়াষ্টিকেল রেজিষ্টর শ্রীযুত তামস এড্বার্ড মিচেল টর্টন সাহেবকে দেওয়া গিয়াছে অতএব উক্ত মৃত ব্যক্তির সম্পত্তির উপর যে কোন লোকের দাওয়া কি পাওনা থাকে তাঁহারদিগকে হুকুম দেওয়া যাইতেছে যে তাঁহারা সেই বিষয় অবিলম্বে উক্ত তামস এড্বার্ড মিচেল টর্টন সাহেবকে জানান্ এবং যাহারা ঐ মৃত ব্যক্তির খাতক তাহারদিগকে উক্ত সাহেবের নিকটে আপনারদের কর্জ্জ অবিলম্বে পরিশোধ করিতে হুকুম হইতেছে।

ডবলিউ এন হেজর। প্রক্‌টর।

কলিকাতা সন ১৮৪৩। ১৩ নবেম্বর।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৫ ডিসেম্বর।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্নমেন্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, DECEMBER 12, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১২ ডিসেম্বর।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.

THE 23RD NOVEMBER, 1843.

The following Extract from the proceedings of the Right Honourable the Governor General of India in Council, in the Legislative branch of the Home Department, under date the 23d November 1843, is published for general information.

Read a second time the Draft of a proposed Act, dated the 30th September 1842, and published in the Government Gazette, of the 11th October 1842, for the better administration of Justice within the Town of Calcutta in small causes not included within the jurisdiction of the Court of Requests.

*Resolution.*—The Right Honourable the Governor General in Council resolves that the following Amended Draft on the subject be published for general information:

ACT No. ——— OF 1843.

*An Act to facilitate the administration of Justice by the establishment of a new Court for the hearing and determining of causes of small amount.*

1. Whereas it is desirable that a Court should be established in Calcutta for the hearing and determination of causes of small amount, and also to provide in certain cases for a re-hearing of the same by way of appeal:

It is hereby enacted, that the Judges of the Supreme Court of Judicature at Calcutta shall be ex-Officio Commissioners of the Court hereby constituted, and together with so many other Commissioners not exceeding *Three* as the Governor General in Council shall from time to time appoint, shall from and after the Notification hereinafter mentioned of the constitution of the Court be a Court of Record, to be called "The Court for the

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৩ নবেম্বর।

দেশীয় ডিপার্টমেণ্টের ব্যবস্থাপক দপ্তরে ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৩ নবেম্বর তারিখের কার্য্যের বিবরণের নীচের লিখিত চুম্বক সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইল।

১৮৪২ সালের ৩০ সেপ্টেম্বর তারিখের "যেং ছোট মোকদ্দমা কোর্ট রিকেষ্টের এলাকার মধ্যে নহে সেইং মোকদ্দমা কলিকাতা শহরে পূর্ব্বাপেক্ষা উত্তমরূপে বিচার করিবার নিমিত্ত" প্রস্তাবিত আইনের যে মুসাবিদা ১৮৪২ সালের ১১ অক্টোবর তারিখে বাঙ্গলা গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ হইয়াছিল তাহা দ্বিতীয়বার পাঠ করা গেল।

নির্দ্ধারণ।

শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে হুকুম করিতেছেন যে সেই বিষয়ের নীচের লিখিত সংশোধিত মুসাবিদা সকল লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

অল্প টাকার মোকদ্দমা শুনিবার এবং নিষ্পত্তি করিবার নিমিত্ত নূতন আদালত স্থাপনের দ্বারা যথার্থ বিচারের সুগম করণের বিষয়ি আইন।

১ ধারা। যেহেতুক অল্প টাকার মোকদ্দমা শুনিবার ও নিষ্পত্তি করিবার নিমিত্ত কলিকাতায় এক আদালত সংস্থাপন করণ এবং কোনং গতিকে ঐ মোকদ্দমা আপীলক্রমে পুনর্ব্বিচারের নিয়ম করণ উচিত বোধ হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে কলিকাতার সুপ্রিম কোর্টের জজ সাহেবেরা আপনং পদোপলক্ষে এই আইনের দ্বারা স্থাপিত আদালতের কমিসানর হইবেন এবং ঐ জজ সাহেবেরা এবং তিনের অনধিক অন্য যত কমিসানর শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে সময়েং নিযুক্ত করেন্ তাঁহারা ঐ আদালত স্থাপনের যে এত্তেলা ইহার পরে লেখা গিয়াছে সেই এত্তেলা দেওন অবধি এবং তাহার পরে এক "কোর্ট অফ রিকার্ড" হইবেন। সেই কোর্টের নাম "বাঙ্গলা দেশের ফোর্ট উলি-

trial of small Causes at Fort William in Bengal;" and that Charles Waire Brietzcke, Esq., and Baboo Russomoy Dutt, the present Commissioners of the Court of Requests, now established in Calcutta, shall be two of the first Commissioners of the Court hereby constituted.

II. And it is hereby enacted, that each ex-Officio and each other Commissioner of the Court hereby constituted shall in open Court and before entering upon the duties of his Office as a Commissioner of the said Court be sworn diligently and honestly to administer Justice as a Commissioner of the said Court according to the best of his knowledge and ability. Provided always that in the event of any Commissioner objecting to take an Oath from religious scruples it shall be lawful for such Commissioner to make a solemn affirmation to the same effect in lieu of the Oath required to be administered and taken in manner above mentioned, and the said Commissioners are hereby empowered to administer such Oath or Affirmation to each other.

III. And it is hereby enacted, that the Commissioners of the said Court, or any of them may, and they hereby are respectively authorized severally, as well as jointly, to perform all such duties other than the appellatory duties hereinafter mentioned as the Commissioners of the said Court are hereby required to perform, and severally as well as jointly to exercise all such powers and privileges except as aforesaid as the Commissioners of the said Court are entitled to under the provisions of this Act.

IV. And it is hereby enacted, that Sittings for the purpose of trying such causes, and adjudicating upon such matters as may be lawfully tried and adjudicated upon by the Commissioners of the said Court may be holden before any one or more of the said Commissioners, and separate Sittings may be holden before different Commissioners at one and the same time at any convenient place within the Town of Calcutta.

V. And it is hereby enacted, that as soon as conveniently may be done upon the passing of this Act, it shall be notified by the Government of India, by publication thereof in the Gazette, that the Court hereby constituted, is constituted and empowered to act as such Court as aforesaid, and that the Court of Requests for the Town of Calcutta has ceased to exist, and thereupon and upon the publication thereof aforesaid the said Court of Requests shall cease to exist, provided always that no judgment, or order, or any other Act whatever legally had, made, done or pronounced by the said Court before it shall so cease to exist shall be avoided, or in any respect affected by the provisions of this Act, but shall remain in full force and virtue in the same manner as if this Act had not passed, nor shall any actions, suits, causes or other proceedings depending in the Court of Requests at the time of the said Court so ceasing to exist be in any respect abated, but the same shall be transferred to the Court hereby constituted, and shall be

য়মে ছোট মোকদ্দমার বিচারার্থ আদালত" থাকিবেক। এবং এক্ষণে কলিকাতায় স্থাপিত কোর্ট রিকেষ্টের বর্ত্ত-মান কমিস্যনর শ্রীযুত চার্লস ওএর ব্রিস্কি সাহেব এবং শ্রীযুত বাবু রসময় দত্ত এই আইনের দ্বারা স্থাপিত আদা-লতের প্রথম দুই কমিস্যনর হইবেন ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের দ্বারা স্থাপিত আদালতের প্রত্যেক পদোপলক্ষের কমি-স্যনর এবং প্রত্যেক অন্য কমিস্যনর ঐ আদালতের কমিস্যনরী কার্য্য গ্রহণের পূর্ব্বে খোলা আদালতে এমত শপথ করিবেন যে আমি বুদ্ধি সাধ্যপর্য্যন্ত মনোযোগ ও সরলতাপূর্ব্বক ঐ আদালতের কমিস্যনরের পদে যথার্থ বিচার করিব। কিন্তু জানা কর্ত্তব্য যে কোন কমিস্যনর যদ্যপি আপন ধর্ম্মপ্রযুক্ত শপথ করিতে আপত্তি রাখেন তবে ঐ কমিস্যনর শপথের পরিবর্ত্তে উপরের লিখিত প্রকারে এবং সেই অভিপ্রায়ে সুকৃতি করিতে পারেন এবং ঐ কমিস্যনরদিগকে পরস্পর সেইরূপ শপথ বা সুকৃতি করাইতে ক্ষমতা দেওয়া গেল ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে পশ্চাৎ লিখিত আপীলের কার্য্যব্যতিরেকে যে সকল কার্য্য উক্ত আদালতের কমিস্যনরদিগকে করিতে এই আইনের দ্বারা হুকুম হইল সেই সকল কার্য্য উক্ত আদালতের কমিস্যনরেরা অথবা তাঁহারদের মধ্যের কোন এক জন করিতে পারেন এবং একেং কি সাধারণে সেই সকল কার্য্য করিতে তাঁহারদিগকে ইহার দ্বারা ক্ষমতা দেওয়া-গেল। এবং এই আইনের বিধির অনুসারে উক্ত আদা-লতের কমিস্যনরদিগকে যে শক্তি ও ক্ষমতা দেওয়া গেল আপীলী কার্য্যব্যতিরেকে ঐ কমিস্যনরেরা একেং অথবা সাধারণে সেই শক্তি ও সেই ক্ষমতানুসারে কার্য্য করিতে পারেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত আদা-লতের কমিস্যনরেরা আইনমতে যেং মোকদ্দমার বিচার করিতে এবং যেং বিষয়ের নিষ্পত্তি করিতে পারেন সেইং মোকদ্দমার বিচারকরণার্থ এবং সেইং বিষয়ের নিষ্পত্তিকরণার্থ উক্ত কমিস্যনরেরদের মধ্যে এক বা ততোধিক জন বৈঠক করিতে পারেন। এবং কলিকাতা শহরের মধ্যে উপযুক্ত কোন স্থানে ভিন্নং কমিস্যনরেরা একি সময়ে পৃথক্ং বৈঠক করিতে পারেন ইতি।

৫ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যত শীঘ্র হইতে পারে গেজেটে ঘো-ষণাকরণের দ্বারা ভারতবর্ষের গবর্ণমেণ্ট ইহা জানাইবেন যে এই আইনের দ্বারা স্থাপিত আদালত মোকরর হইল এবং উক্ত আদালতের মতে কার্য্য করিতে ক্ষমতাপ্রাপ্ত হইল এবং শহর কলিকাতার কোর্ট রিকেষ্ট নিবৃত্ত হইল। এবং সেইরূপ সম্বাদ প্রকাশহওনের পর ঐ কোর্ট রিকেষ্ট নিবৃত্ত হইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে উক্ত আদালত নিবৃত্ত হওনের পূর্ব্বে সেই আদালতে যে কোন ফয়সলা বা হুকুম কি অন্য কোন কার্য্য হইয়া থাকে তাহা এই আইনের বিধির দ্বারা বিফল হইবেক না অথবা অন্য কোন প্রকারে দুর্ব্বল হইবেক না কিন্তু এই আইন জারী না হইলে যেরূপ সম্পূর্ণ বলবৎ ও সফল হইত সেইরূপ বলবৎ ও সফল থাকিবেক। এবং উক্ত কোর্ট রিকেষ্ট নিবৃত্ত হওনের সময়ে যে কোন মোকদ্দমা কি নালিশ অথবা বিষয় অথবা অন্য কোন কার্য্য তথায় উপস্থিত ছিল তাহা কোন প্রকারে রহিত হই-বেক না কিন্তু তাহা এই আইনের দ্বারা স্থাপিত আদালতে অর্পণ হইবেক এবং উক্ত কোর্ট রিকেষ্ট বর্ত্তমান থাকিলে এবং ঐ মোকদ্দমাপ্রভৃতি তথায় নিষ্পত্তি হইলে যে প্রকারে এবং যে বিধি ও কার্য্যের যে দাঁড়ানুসারে

determined in the said Court in like manner, and by the same rules and forms of proceeding to all intents and purposes as if the said Court of Requests were continuing, and the same were determined therein, and all papers, books, muniments and other things of or in the said Court of Requests shall be transferred and delivered over to the Court hereby constituted to be deposited and preserved in and by the said Court.

VI. And it is hereby enacted, that the jurisdiction of the Court hereby constituted shall extend to the hearing and determining of all matters over which the said Court of Requests has or may have jurisdiction, and to the trial and adjudication of all matters over which the Supreme Court of Judicature at Fort William in Bengal, on its Plea Side has, or may have jurisdiction, provided always that the party Defendant shall be an inhabitant at the time of the institution of the suit within the local limits of the jurisdiction of the said Supreme Court; and it is hereby provided that every person who would be held amenable to the jurisdiction of the Supreme Court by reason of inhabitancy if the suit had been instituted therein, shall in like manner be deemed subject to the jurisdiction of the Court hereby constituted, provided always that no action, suit or other proceeding shall be brought in the said Court for the recovery of any debt or damages exceeding Rupees 400, or for the recovery of any real Estate exceeding in value 100 Rupees per annum, and that no action for assault and battery, or for written or oral defamation shall be cognizable by the said Court.

VII. And it is hereby enacted, that in all actions, suits, and other proceedings whatever in the Court hereby constituted, if one or both the parties be British subjects, Hindoos or Mahomedans, the Commissioners of the said Court shall decide according to the Law as administered in the like cases in the said Supreme Court of Judicature, subject nevertheless to such rules and regulations as may be herein expressly enacted, and as the said Commissioners may be authorized to make for regulating the process, forms of proceeding, including the statement and entry of the cause of action and defence, or other allegations in the suit and the general practice of the Court. Provided that no person shall be incompetent as a witness either by reason of being a party to the suit or married to, or of kin to any party to the suit, or of liability to the costs of the suit, or on any other ground of interest but solely on the ground of defect of understanding or want of religious belief.

VIII. And it is hereby enacted, that the major part in number of the said Commissioners for the time being, may and shall from time to time frame rules and orders concerning the process forms of proceeding, including the mode of stating and entering the allegations of the respective parties in the progress of the suit, and the practice and the costs, and generally the conducting the business

*[Government Gazette, 12th December, 1843.]*

নিষ্পত্তি হইত সর্ব্বতোভাবে সেই প্রকারে এবং সেই বিধি ও কার্য্যের দাঁড়ার মতে নিষ্পত্তি হইবেক। এবং ঐ কোর্ট রিকেষ্টের সকল কাগজপত্র ও বহী ও দলীল ও অন্যান্য যে বস্তু থাকে তাহা এই আইনের দ্বারা স্থাপিত আদালতে অর্পণ ও দাখিল হইবেক এবং ঐ আদালতে আমানৎ থাকিবেক এবং রক্ষা করা যাইবেক ইতি।

৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে মোকদ্দমা উপস্থিত হওনের সময়ে যদ্যপি আসামী সুপ্রিম কোর্টের এলাকার বিশেষ সীমার মধ্যে বাস করে তবে যে২ বিষয়ে উক্ত কোর্ট রিকেষ্টের এলাকা থাকে বা থাকিতে পারে সেই সকল বিষয় এই আইনের দ্বারা স্থাপিত আদালত শুনিতে ও নিষ্পত্তি করিতে পারেন্ এবং যে সকল বিষয়ে বাঙ্গলা দেশে ফোর্ট উলিয়মের সুপ্রিম কোর্টের প্লিপক্ষে এলাকা থাকে বা থাকিতে পারে সেই সকল বিষয় এই আইনের দ্বারা স্থাপিত আদালত বিচার ও নিষ্পত্তি করিতে পারেন্। এবং ইহাতে আরো হুকুম হইল যে মোকদ্দমা সুপ্রিম কোর্টে উপস্থিত হইলে যে প্রত্যেক ব্যক্তি শহরের মধ্যে বাস করণপ্রযুক্ত ঐ সুপ্রিম কোর্টের এলাকার অধীন জ্ঞান হইত সেই প্রত্যেক ব্যক্তি সেইরূপে এই আইনের দ্বারা স্থাপিত আদালতের এলাকার অধীন জ্ঞান করা যাইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে ৪০০৲ টাকার উর্দ্ধ কর্জা টাকা বা ক্ষতি ফিরিয়া পাইবার নিমিত্ত অথবা সালিয়ানা এক শত টাকার অধিক মূল্যের কোন স্থাবর বিষয় ফিরিয়া পাইবার নিমিত্ত কোন নালিশ কিম্বা মোকদ্দমা বা অন্য কার্য্য উক্ত আদালতে উপস্থিত করা যাইতে পারে না। এবং চড়াউ বা মারিপিটের বিষয়ি অথবা কোন লিখিত বা জোবানী তহমতের বিষয়ি কোন নালিশ ঐ আদালতে শুনা যাইবেক না ইতি।

৭ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে ইহার দ্বারা স্থাপিত আদালতে যে সকল মোকদ্দমা ও নালিশ ও অন্য কার্য্য উপস্থিত হয় তাহাতে যদি এক পক্ষ বা উভয় পক্ষ ব্রিটনীয় প্রজা হয় এবং হিন্দু বা মুসলমান হয় তবে উক্ত আদালতের কমিস্যনরেরা উক্ত প্রকার মোকদ্দমার সুপ্রিম কোর্টে যে ব্যবস্থার মতে কার্য্য হয় সেই ব্যবস্থানুসারে তাহা নিষ্পত্তি করিবেন। কিন্তু যে নিয়ম ও বিধান এই আইনের মধ্যে বিশেষরূপে লেখা আছে তাহাতে তাঁহারা দৃষ্টি রাখিবেন এবং আদালতের হুকুম এবং কার্য্যের রীতির বিষয়ে এবং মোকদ্দমার কৈফিয়ৎ এবং মোকদ্দমার হেতু ও জওয়াব ও অন্যান্য এজহার দাখিল করণের বিষয়ে এবং সামান্যতঃ আদালতের ব্যবহারের বিষয়ে উক্ত কমিস্যনরেরা যে সকল বিধান ও নিয়ম করিতে ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন সেই সকল বিধান ও নিয়মেও দৃষ্টি রাখিয়া মোকদ্দমার নিষ্পত্তি তাঁহারা করিবেন। কিন্তু জানা কর্ত্তব্য যে কোন ব্যক্তি মোকদ্দমার এক পক্ষ হওন অথবা মোকদ্দমার কোন পক্ষ ব্যক্তির সঙ্গে বিবাহ হওন কি কুটুম্বতা থাকন কিম্বা মোকদ্দমার খরচার বিষয়ে তাহার দায়ি হওন অথবা মোকদ্দমাতে তাহার অন্য কোন কারণে লাভালাভ থাকনপ্রযুক্ত সাক্ষ্য দিতে অক্ষম জ্ঞান হইবেক না কেবল বুদ্ধির বৈলক্ষণ্য অথবা ধর্ম্ম বিষয়ে তাহার কিছু প্রত্যয় না থাকিলে সাক্ষ্য দিতে পারিবেক না ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে ব্যক্তিরা সময়ানুসারে কমিস্যনরী পদে নিযুক্ত হন্ তাঁহারদের অধিকাংশ আদালতের হুকুম এবং কার্য্যের দাঁড়ার বিষয়ে এবং মোকদ্দমা চলনসময়ে উভয় বিবাদির এজহার জ্ঞাপন করণের এবং দাখিল করণের মতের বিষয়ে এবং আদালতের ব্যবহার ও খরচার বিষয়ে এবং সামান্যত আদালতের কার্য্য নির্ব্বাহের বিষয়ে সময়ক্রমে বিধি ও হুকুম করিতে পারেন্। কিন্তু জানা কর্ত্তব্য যে ঐ বিধি ও

of the Court. Provided that such rules and orders shall not be enforced until they are confirmed and approved by the Governor General of India in Council.

IX. And it is hereby further enacted, that the said Court and each and every Commissioner thereof in his respective Court may and shall exercise such power and authority for the purpose of compelling the attendance of parties or witnesses, or for punishing contempts of the authority of the Court as the Judges of the Supreme Court as aforesaid may lawfully exercise in the like case on the plea side of the Court.

X. And it is hereby enacted, that all pleadings and other allegations of the parties shall be made orally before the said Commissioners by the said parties or their Attornies, and the legal result thereof shall be shortly entered in a Book or Books under the authority of the Court by some Officer of the Court to which Book or Books the parties or their Attornies shall have at all times access without payment of any fee or reward, and shall be permitted at their own expence to take copies or extracts therefrom of any proceedings in the suit.

XI. And it is hereby enacted, that in any action, suit, or other proceeding it shall be lawful for the said Commissioners if they think fit to adjourn the further hearing of such action, suit, or other, proceeding upon such terms and for such time as they shall think fit. And if on the hearing of any case, the Commissioner or Commissioners trying the same shall be desirous that the same should be heard before any one or more of the Ex-Officio Commissioners of the said Court it shall be lawful for such Commissioners if they shall think fit to refer the same to one or more of such Ex-Officio Commissioners. And for such purpose to adjourn the case, and the same shall be then heard and determined before the said Ex-Officio Commissioners, or one or more of them as they the said Ex-Officio Commissioners shall think fit.

XII. And it is hereby enacted, that if any person or persons shall find him, her or themselves aggrieved by any judgment or order, made or pronounced by any one or more of the said Commissioners not being an Ex-Officio Commissioner, in any action, suit, or other proceeding involving any question of Title to Lands or real Estate, or in any case where an order has been made directing the payment of a sum exceeding Co.'s Rs. ——— such person or persons may upon giving such Security as the said Commissioners shall think proper appeal against the said judgment or order to the Ex-Officio Commissioners of the said Court, provided that any one or more of the said Ex-Officio Commissioners shall be competent to hear and determine the said appeal. Provided always that no appeal shall be allowed upon the ground of the decision being against evidence if there be any evidence to support it, or on the ground of falsehood imputed to the evidence. Provided always that an application for leave to appeal shall be made to the

হুকুমসকল ভারতবর্ষের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুর হুজুর কৌন্সেলে গ্রাহ্য ও মঞ্জুর না করিলে তাহা আমলে আসিবেক না ইতি।

৯ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে উভয় বিবাদি অথবা সাক্ষিরদিগকে হাজির করাওনের বিষয়ে অথবা আদালতের অবজ্ঞার দণ্ড করণের বিষয়ে সুপ্রিম কোর্টের জজ সাহেবেরদের আইনমতে ঐ আদালতের প্লিপক্ষে যে শক্তি ও ক্ষমতা আছে সেই শক্তি ও ক্ষমতানুসারে এই আইনের দ্বারা স্থাপিত আদালত এবং তাহার প্রত্যেক কমিসানর আপন২ আদালতে কার্য্য করিতে পারেন ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উভয় বিবাদির সকল সওয়াল জওয়াব ও অন্য এজহার ঐ২ বিবাদী অথবা তাহারদের উকীল উক্ত কমিসানরেরদের নিকটে জোবানীর দ্বারা জানাইবেন এবং তাহার আইনানুযায়ি ফল ঐ আদালতের কোন আমলার দ্বারা সংক্ষেপে এক বা ততোধিক বহীতে লেখা যাইবেক এবং ঐ বহী উভয় বিবাদী অথবা তাহারদের উকীল কোন রসুম বা টাকা না দিয়া নিয়ত দেখিতে পারিবেক এবং তাহারা মোকদ্দমার কার্য্যের বিবরণের নকল কিম্বা চুম্বক সেই বহীহইতে আপন খরচে লইতে পারে ইতি।

১১ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে কোন মোকদ্দমা বা নালিশ কি অন্য কার্য্য উপস্থিত হইলে ঐ কমিসানরেরা ঐ মোকদ্দমা কি নালিশ অথবা অন্য কার্য্যের পুনশ্চ শুনানি যে নিয়মানুসারে ও যত কালের নিমিত্ত উচিত বোধ করেন সেই নিয়মানুসারে ও তত কাল স্থগিত রাখিতে পারেন। এবং যদি কোন মোকদ্দমার শুনানির সময়ে তাহার বিচারকরণিয়া কমিসানর বা কমিসানরেরা তাহা ঐ আদালতের এক বা ততোধিক পদোপলক্ষের কমিসানর সাহেবের সম্মুখে শুনা যাওন বিষয়ে ইচ্ছা রাখেন তবে ঐ কমিসানর সেই বিষয় ঐ পদোপলক্ষের এক বা ততোধিক কমিসানর সাহেবের নিকটে অর্পণ করিতে পারেন। এবং সেই নিমিত্ত তিনি বা তাঁহারা সেই মোকদ্দমা স্থগিত রাখিতে পারেন এবং তৎপরে ঐ পদোপলক্ষের কমিসানর সাহেবেরা যেরূপে উচিত বোধ করেন সেইরূপে তাঁহারদের মধ্যে এক বা ততোধিক কমিসানর সাহেব সেই বিষয়ের শুনানি ও নিষ্পত্তি করিবেন ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পদোপলক্ষের কমিসানর সাহেবভিন্ন অন্য কমিসানেরদের এক বা ততোধিক কমিসানর ভূমি অথবা স্থাবর সম্পত্তির অধিকার ঘটিত কোন নালিশ বা মোকদ্দমা কি অন্য কার্য্যে অথবা যে মোকদ্দমায় ——— টাকার অধিক দিবার হুকুম হয় সেই মোকদ্দমায় যে ফয়সলা অথবা হুকুম করেন তাহার দ্বারা যদি কোন জন বা জনেরা আপনার বা আপনারদের পক্ষে অন্যায় হইয়াছে বোধ করে তবে সেই ব্যক্তি বা ব্যক্তিরা উক্ত কমিসানরেরা যত জামিনী উচিত বোধ করেন তত জামিনী দিলে সেই ফয়সলা অথবা হুকুমের উপর ঐ আদালতের পদোপলক্ষের কমিসানর সাহেবেরদের নিকটে আপীল করিতে পারে এবং ঐ পদোপলক্ষের এক বা ততোধিক কমিসানর সাহেব সেই আপীল শুনিতে ও নিষ্পত্তি করিতে পারেন। কিন্তু জানা কর্ত্তব্য যে মোকদ্দমা যদ্যপি সাক্ষ্যের দ্বারা সাব্যস্ত হইয়াছে তবে সাক্ষ্যের বিরুদ্ধ ডিক্রী হইয়াছে বলিয়া অথবা মিথ্যা সাক্ষ্য দেওয়া গিয়াছে বলিয়া কোন আপীল হইতে পারে না। আরো জানা কর্ত্তব্য যে ঐ ফয়সলা অথবা হুকুম

said Ex-Officio Commissioners within one fortnight from the making or pronouncing of such judgment or order.

XIII. And it is hereby enacted, that the said Commissioners may and shall settle as soon as conveniently may be after the passing of this Act, not exceeding two Calendar months from the time of the constitution of the Court, a Table of Fees to be paid by all and every person or persons engaged in any suit, action, or other proceeding in the said Court for the transaction of all business relating to the same. And the said Table of Fees shall be hung up in a conspicuous part of the said Court. Provided that all such fees shall be subject to the approval and confirmation of the Governor General in Council and provided also that no costs shall be chargeable against the adverse party for any Fees paid to or any expence incurred by the employment of any Counsel or Attorney, acting as Counsel, except in cases of appeal, or unless some one of the Commissioners shall certify that the circumstances of the case were such as to require the assistance of Counsel.

XIV. And it is hereby enacted, that the Governor of Bengal shall appoint from time to time such Clerks, Officers and Servants as shall be found necessary to the efficient transaction of all the business of the Court and to the due administration of justice, and such Officers, Clerks and Servants, shall receive respectively such reasonable salaries as the said Governor shall think proper to appoint, subject to the approval of the Governor General in Council.

XV. And it is hereby enacted, that the Fees payable as aforesaid to the Court hereby constituted shall be applied towards the payment and remuneration of the Clerks, Officers and Servants above mentioned, and generally towards the expence of maintaining the said Court; and in case the said Fees should exceed the amount required for these purposes they shall undergo from time to time such revision and reduction as the Governor General in Council shall think proper to make.

XVI. And it is hereby further enacted, that the said Court hereby constituted shall have power by any rules and orders to be made, subject to such approval as aforesaid to adopt all or any of the provisions and powers made and conferred by any lawful authority for and upon the Court of Requests, and which it may lawfully exercise at the time of its ceasing to exist as aforesaid so far as the same are not repugnant to the provisions of this Act.

---

Ordered, that the Draft Act be re-considered at the first meeting of the Legislative Council of India after the 23d January, 1844.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

[*Government Gazette, 12th December, 1843.*]

হওনের পর দুই সপ্তাহের মধ্যে ঐ পদোপলক্ষের কমিস্যনর সাহেবেরদের নিকটে আপীল করণের অনুমতির দরখাস্ত দিতে হইবেক ইতি।

১৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর যত শীঘ্র হইতে পারে এবং আদালত স্থাপন হওনের পর দুই মাসের অনধিক কালের মধ্যে উক্ত আদালতের কোন মোকদ্দমা বা নালিশ কি অন্য কার্য্যে লিপ্ত ব্যক্তি বা ব্যক্তিরদের সেই২ মোকদ্দমার সকল কার্য্য নির্ব্বাহের নিমিত্ত যে রসুম দিতে হইবেক তাহার এক তফসীল উক্ত কমিস্যনরেরা নির্দ্ধার্য্য করিতে পারেন্ এবং করিবেন। এবং ঐ রসুমের তফসীল ঐ আদালতে সকলের দৃষ্টি গোচর কোন স্থানে লট্কান যাইবেক। কিন্তু জানা কর্ত্তব্য যে ঐ রসুম শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের মঞ্জুর ও সম্মতির নিমিত্তে তথায় অর্পণ করিতে হইবেক। আরো জানা কর্ত্তব্য যে যদি আপীলী মোকদ্দমা না হয় অথবা যদি কমিস্যনরেরদের মধ্যের কোন এক জন মোকদ্দমার ভাব বুঝিয়া ইহা জ্ঞাত না করেন্ যে এই মোকদ্দমাতে কৌন্সেলী সাহেবের আবশ্যক আছে তবে কৌন্সেলী সাহেবকে অথবা কৌন্সেলীস্বরূপ উকীলকে নিযুক্ত করণে যে ব্যয় হয় অথবা তাঁহারদিগকে যে রসুম দেওয়া যায় সেই খরচা পরাজিত ব্যক্তির শিরে পড়িবেক না ইতি।

১৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আদালতের কার্য্য উত্তমরূপে করিবার এবং যথার্থ বিচার উচিতমতে নির্ব্বাহের নিমিত্তে যে সকল মুহুরীর ও আমলা এবং ভৃত্যের আবশ্যক হয় তাহারদিগকে সময়ক্রমে বাঙ্গলা দেশের শ্রীযুত গবর্নর্ সাহেব নিযুক্ত করিবেন এবং ঐ আমলা ও মুহুরীর ও ভৃত্যেরদিগকে যে ওয়াজিবী মাহিয়ানা দিতে উক্ত শ্রীযুত গবর্নর্ সাহেব উপযুক্ত বোধ করেন্ তাহাই তাহারা পাইবেক কিন্তু তাহাতে ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের মঞ্জুরীর অপেক্ষা থাকিবেক ইতি।

১৫ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনের দ্বারা স্থাপিত আদালতে উক্ত প্রকারে যে সকল রসুম দিবার হুকুম হইল তাহা পূর্ব্বোক্ত আমলা ও মুহুরীর ও ভৃত্যেরদের মাহিয়ানা ও মেহনতানা দেওনার্থ এবং সামান্যতঃ উক্ত আদালতের খরচের নিমিত্ত ব্যয় হইবেক। এবং উক্ত কারণে যে টাকার আবশ্যক হয় তাহা হইতে অধিক টাকা যদি রসুমের দ্বারা পাওয়া যায় তবে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে যেরূপে উচিত বুঝেন্ সেইরূপে উক্ত রসুমের সময়ক্রমে সংশোধন হইবেক এবং ন্যূন করা যাইবেক ইতি।

১৬ ধারা। এবং ইহাতে আরো হুকুম হইল যে দেশের কর্ত্তারা কোর্ট রিকেস্টের বিষয়ে যে সকল নিয়ম করিয়াছিলেন এবং যে শক্তি অর্পণ করিয়াছিলেন এবং ঐ আদালত নিবৃত্ত হওনের সময়ে যে সকল শক্ত্যনুসারে আইনমতে কার্য্য করিতে পারিতেন সেই সকল নিয়ম অথবা শক্তি কি তাহার যে অংশ এই আইনের বিধির বিরুদ্ধ না হয় তাহা এই আইনের দ্বারা স্থাপিত আদালত বিধান ও হুকুম করিয়া গ্রহণ করিতে পারেন্ কিন্তু তাহাতে শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের সম্মতির অপেক্ষা থাকিবেক ইতি।

---

হুকুম হইল যে আগামি ১৮৪৪ সালের ২৩ জানুআরি তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

## FORT WILLIAM.
## HOME DEPARTMENT.
## LEGISLATIVE.

THE 2ND DECEMBER, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 2d December, 1843.

ACT No—— OF 1843.

*An Act for repealing Regulation IX. of 1808 of the Bengal Code.*

Whereas the Provisions of Regulation IX. of 1808 of the Bengal Code "for the apprehension of persons concerned in the offence of Gang Robbery, and especially the Sirdars or Leaders of Gangs of Dacoits," have by reason of their extreme severity become nearly obsolete:

It is hereby enacted, that the said Regulation be repealed.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 2d day of February, 1844.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

---

## FORT WILLIAM.
## HOME DEPARTMENT.
## LEGISLATIVE.

THE 2ND DECEMBER, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 2d December, 1843.

ACT No—— OF 1843.

*An Act for legalizing the infliction of Corporal Punishment in cases of Petty Larceny generally, and when committed by offenders of tender age.*

I. Whereas it is expedient until adequate improvements in Prison Discipline can be effected to substitute corporal punishment for imprisonment in the case of certain offences:

It is hereby enacted, in modification of Cl. 1, Sect. 2, Regulation II. of 1834, that it shall be competent to a Magistrate, on conviction in cases of thefts of property not exceeding in value the sum of fifty Rupees, to sentence the person convicted to corporal punishment not exceeding twenty stripes of a ratan.

II. And whereas it is also expedient, that offenders of tender age should be punished rather in the way of School discipline than of ordinary criminal justice:

It is hereby enacted, that it shall be competent to a Magistrate, and he is hereby required, on conviction in cases of theft of property not exceeding in value the sum of Fifty Rupees, if the person convicted shall appear to him by inspection or other evidence to be of such tender years as to require punishment rather in the way of School discipline than of ordinary criminal justice, to sentence such person to corporal punishment with a light ratan, not exceeding ten stripes.

## ফোর্ট উলিয়ম।
## দেশীয় ডিপার্টমেন্ট।
## লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২ ডিসেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২ ডিসেম্বর তারিখে, হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল — আক্ট।

বাঙ্গলা দেশের চলিত ১৮০৮ সালের ৯ আইন রদ্দ করণের আইন।

যেহেতুক "যে সকল লোকেরা ডাকাইতী করণের সঙ্গী হয় তাহারদিগকে এবং বিশেষতঃ ডাকাইতের সরদারেরদিগকে ধরিবার নিমিত্ত" বাঙ্গলা দেশের চলিত ১৮০৮ সালের ৯ আইনের বিধি অত্যন্ত কঠিন হওয়াপ্রযুক্ত প্রায় অব্যবহার হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আইন রদ হয় ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৮৪৪ সালের ২ ফেব্রুআরি তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## ফোর্ট উলিয়ম।
## দেশীয় ডিপার্টমেন্ট।
## লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২ ডিসেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২ ডিসেম্বর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

সামান্যতঃ ক্ষুদ্র চুরীর অপরাধে এবং কোমলবয়স্ক ব্যক্তিরা ক্ষুদ্র চুরীর অপরাধ করিলে তাহারদের শারীরিক দণ্ড দেওন আইনসিদ্ধ করণ বিষয়ি আইন।

১ ধারা। যেহেতুক কারাগারের শাসন উচিতমত উত্তম না হওয়াপর্য্যন্ত কোন২ অপরাধে কয়েদের পরিবর্ত্তে শারীরিক শাস্তি দেওয়া উপযুক্ত বোধ হইয়াছে

অতএব ১৮৩৪ সালের ২ আইনের ২ ধারার ১ প্রকরণ শুধরিবাতে হুকুম হইল যে ৫০৲ টাকার অনূর্দ্ধ মূল্যের সম্পত্তি চুরীর অপরাধ সাবুদ হইলে মাজিস্ট্রেট সাহেব অপরাধি ব্যক্তিকে বিংশতি বেত্রাঘাতের অধিক না হয় এমত শারীরিক শাস্তি দিতে পারেন্ ইতি।

২ ধারা। এবং যেহেতুক কোমলবয়স্ক অপরাধিদিগের সামান্যতঃ ফৌজদারী আদালতের রীতিমতে দণ্ড না করিয়া বরং পাঠশালার শাসনের ন্যায় দণ্ড করা উচিত বোধ হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে ৫০৲ টাকার অনূর্দ্ধ মূল্যের সম্পত্তি চুরীর অপরাধ সাবুদ হইলে যদি মাজিস্ট্রেট সাহেবের নিজ দৃষ্টির দ্বারা অথবা অন্য কোন প্রমাণক্রমে অপরাধি ব্যক্তি এমত অল্প বয়সের বোধ হয় যে তাহার সামান্য ফৌজদারী আদালতের রীতিমত দণ্ড না করিয়া বরং পাঠশালার শাসনের মত দণ্ড করা বিহিত হয় তবে মাজিস্ট্রেট সাহেব ঐ ব্যক্তিকে এক লঘু বেতের দ্বারা দশঘার অধিক না হয় এমত শারীরিক শাস্তি দিতে পারেন্ এবং সেইমত শাস্তি দিতে এই আইনের দ্বারা হুকুম হইল ইতি।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১২ ডিসেম্বর।]

III. And it is hereby further provided and enacted, that no female shall be subject to corporal punishment, and that in cases of infliction of corporal punishment, no other punishment shall be superadded, and that the punishment shall be inflicted on all occasions in the presence of the Magistrate.

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be reconsidered at the first Meeting of the Legislative Council of India after the 2d day of March, 1844.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

৩ ধারা। এবং ইহাতে আরো নির্দ্দিষ্ট ও হুকুম হইল যে কোন স্ত্রীকে শারীরিক শাস্তি দিতে হইবেক না। এবং শারীরিক শাস্তি হইলে তাহার উপর আর কোন দণ্ড করিতে হইবেক না এবং ঐ শারীরিক শাস্তি নিয়ত মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে করিতে হইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৮৪৪ সালের ২ মার্চ তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 32.

*To the Several Zillah and City Judges in the Lower Provinces.*

The Court request that whenever the Judges in the Lower Provinces may have occasion to submit an application, for permission to review a former judgment, they will state, in the *Margin** of the Report, which they are required by Paragraph 3, of the Circular Order Sudder Dewanny Adawlut, No. 160, dated 27th November, 1835, to forward, the date on which the decree or copy of Order, revision of which is sought, was delivered or tendered to the applicants, the date on which the petition soliciting review was presented, and the value of the Stampt paper, on which the said petition is engrossed. It has not unfrequently happened that, owing to the absence of information on the last head in the copies of papers submitted, a reference to the local Judge has been necessitated, with a view of ascertaining whether the provisions of Clause 1, Section 2, Regulation II. of 1825, have been observed: the precautional measure hereby prescribed will obviate the necessity of such references while the insertion of the particulars mentioned will impose but little, if any, additional trouble on the Judges.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 6th September, 1843.

No. 33.

*To the Several Zillah and City Judges in the Lower Provinces.*

1. Instances having frequently been brought to the notice of the Court, of substantial injustice having been committed, and needless expence imposed upon parties having suits in the Civil Court,

* Thus: 1. Date of decree or order.
2. Date on which the decree or order was tendered or delivered.
3. Date on which petition seeking review was presented.
4. Value of Stampt paper on which said petition is engrossed.

[*Government Gazette*, 12*th December*, 1843.]

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

৩২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের প্রত্যেক জিলা ও শহরের শ্রীযুত জজ সাহেব বরাবরেষু।

সদর আদালত হুকুম করিতেছেন যে বাঙ্গলাপ্রভৃতি দেশের জজ সাহেবেরা যখন কোন সাবেক ডিক্রীর পুনর্ব্বিচারের অনুমতির দরখাস্ত করেন তখন ১৮৩৫ সালের ২৭ নবেম্বর তারিখের ১৬০ নম্বরী সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডরের ৩ দফাঅনুসারে তাঁহারদের যে রিপোর্ট করিতে হয় সেই রিপোর্টের এক পার্শ্বে* এই২ বিষয় লিখিবেন অর্থাৎ যে ডিক্রী অথবা হুকুম পুনর্ব্বিচারের বিষয়ে প্রার্থনা হয় তাহার নকল যে তারিখে দরখাস্তকারিরদিগকে দেওয়া গিয়াছিল বা দিবার প্রস্তাব হইয়াছিল এবং যে তারিখে পুনর্ব্বিচারের দরখাস্ত দাখিল হইয়াছিল এবং সেই দরখাস্ত যে মূল্যের ইষ্টাম্প কাগজে লেখা গিয়াছিল। বারম্বার এমত দৃষ্ট হইয়াছে যে যে সকল কাগজপত্র পাঠান যায় তাহাতে শেষোক্ত বিষয়ের সম্বাদ না থাকাতে জজ সাহেবকে ইহা জিজ্ঞাসাকরা আবশ্যক হইয়াছে যে ১৮২৫ সালের ২ আইনের ২ ধারার ১ প্রকরণের বিধি প্রতিপালন হইয়াছে কি না। এক্ষণে যে হুকুম দেওয়া গেল তাহাতে আর এরূপ জিজ্ঞাসা করিবার আবশ্যক থাকিবেক না অথচ ঐ সকল বৃত্তান্ত লিখিতে জজ সাহেবেরদের প্রায় ক্লেশ হইবেক না যদ্যপি হয় তাহাও যৎকিঞ্চিৎ।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৬ সেপ্টেম্বর।

৩৩ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের প্রত্যেক জিলা ও শহরের শ্রীযুত জজ সাহেব বরাবরেষু।

১। বারম্বার সদর আদালতকে জানান গিয়াছে যে কোন২ বিচারকেরা সওয়াল ও জওয়াবে অলিখিত বিষয়ের বিবেচনা করেন এবং বিশেষতঃ বিবাদিরদের মধ্যে এক জন অথবা উভয়কে কোন বিশেষ প্রকারে মোকদ্দমা পু-

* যথা।। ১। ডিক্রী কি হুকুমের তারিখ।
২। ঐ ডিক্রী কি হুকুম যে তারিখে দেওয়া গেল কি দিবার প্রস্তাব হইল তাহা।
৩। ডিক্রীর পুনর্ব্বিচারের দরখাস্ত যে তারিখে দাখিল হয় তাহা।
৪। ঐ দরখাস্ত যে মূল্যের ইষ্টাম্প কাগজে লেখা গিয়াছে তাহা।

by the license assumed by some judicial functionaries, in taking cognizance of matters not set forth in the pleadings, and more especially in giving directions to one or both of the litigants to reinstitute proceedings after a particular manner, to include other persons in the suit, and the like, which directions have been often found opposed to legal enactment and practice, and such as to necessitate a non-suit, the Court desire, that the Judicial officers will strictly confine themselves to the adjudication of the point or points at issue between the parties, as set forth by themselves, and that they will bear in mind, that they have no authority to declare judicially, that one or other party is entitled to bring his suit de novo, or to point out the form in which it should be revived.

2. If for example, it should be pleaded by the defendant that, the cause of action in any case arose in a jurisdiction other than that, in which the Suit may be instituted—that the Suit has been brought on a wrong valuation or, that lapse of time or any other cause bars jurisdiction, it will be incumbent on the Judge trying the case, to restrict himself in the first instance to that individual point; and if satisfied of the validity of defendant's objections to nonsuit the plaintiff accordingly, without entering upon the consideration of matters with which, as they cannot be investigated or adjudicated in his Court, he can have no occasion to interfere, and without issuing any injunction for the renewal of the Suit. In like manner, if in hearing appeals, any irregularity in the institution of the Suit, or in the proceedings of the Court of first instance, should be observed, an order for retrial of the case without any regard to the merits thereof, should issue.

3. The objectionable practice hereby prohibited, is opposed to the obviously correct principle of allowing suitors to bring their suits in such form, and against such persons, as they themselves may Judge expedient, and has given rise occasionally to the anomaly of a Judge nonsuiting a case brought conformably to his own directions.

4. The Judges will be careful to see that the purport and object of this Circular Order is fully and thoroughly understood and strictly observed in practice by all the subordinate judicial functionaries.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 13th September, 1843.

নম্বার উপস্থিত করিতে অথবা অন্য ব্যক্তিরদিগকে মোকদ্দমার শামিল করিতে এবং এইপ্রকার অন্যান্য কার্য্য করিতে হুকুম দেন্ এবং তাঁহারদের এইরূপ ক্ষমতা ধারণ করাতে অন্যায় হইয়াছে এবং দেওয়ানী আদালতে নালিশকরণিয়া ব্যক্তিরদের অনর্থক ব্যয় হইয়াছে এবং তাঁহারদের ঐ প্রকার হুকুম বারম্বার আইনের এবং আদালতের ব্যবহারের বিপরীত দৃষ্ট হইয়াছে এবং তৎপ্রযুক্ত মোকদ্দমা ননসুট করণের আবশ্যক হইয়াছে। অতএব সদর আদালত হুকুম করিতেছেন যে উভয় বিবাদী বিরোধের যে বিষয় বা বিষয় সকল আপনারাই জানায় কেবল সেই বিষয় আদালতের বিচারকেরা বিচার করেন্। তাঁহারদের ইহা স্মরণে রাখিতে হইবেক যে বিবাদিরদের মধ্যে এক বা অপর ব্যক্তি গোড়াগুড়ি নুতন মোকদ্দমা উপস্থিত করিতে পারে ইহা বিচারকস্বরূপ কহিতে তাঁহারদিগের ক্ষমতা নাই এবং যে প্রকারে নূতন মোকদ্দমা উপস্থিত করিতে হয় তাহা জানাইতে তাঁহারদের ক্ষমতা নাই।

২ দফা। যথা যদ্যপি আসামী এই ওজর করে যে কোন মোকদ্দমা যে এলাকার মধ্যে উপস্থিত করা গিয়াছে সেই এলাকাছাড়া অন্য এলাকায় সেই মোকদ্দমার হেতু হইয়াছিল অথবা মোকদ্দমার অযথার্থ মূল্য ধরা গিয়াছে অথবা সময়াতীত প্রযুক্ত কি কারণান্তরে ঐ মোকদ্দমা আদালত শুনিতে পারেন্ না তবে মোকদ্দমার বিচারকরণিয়া জজ সাহেবের উচিত যে প্রথমতঃ কেবল সেই বিশেষ বিষয়ের বিচার করেন্ এবং যদি আসামীর ওজর মাতবর বোধ করেন্ তবে ফরিয়াদীকে ননসুট করেন্। কিন্তু যে বিষয়ের বিচার অথবা নিষ্পত্তি তাঁহার আদালতে হইতে পারে না অথবা যে বিষয়ে তিনি হস্তক্ষেপ করিতে পারেন্ না এমত বিষয়ের বিবেচনাতে প্রবেশ না করেন্ এবং মোকদ্দমা পুনর্ব্বার উপস্থিত করণের বিষয়ে কোন হুকুম না দেন্। সেই মতে যদ্যপি আপীল শুননির সময়ে মোকদ্দমা উপস্থিত করণেতে অথবা যে আদালতে মোকদ্দমা প্রথমতঃ উপস্থিত হইয়াছিল সেই আদালতের কার্য্যে যদি কিছু বেদাঁড়া দেখা যায় তবে ঐ মোকদ্দমার দোষগুণের প্রতি দৃষ্টি না করিয়া তাহার পুনর্ব্বিচারের বিষয়ের হুকুম দিতে হইবেক।

৩ দফা। বিহিত হয় যে ফরিয়াদীরা যে প্রকারে এবং যে ব্যক্তিরদের বিরুদ্ধে উচিত বোধ করে সেই প্রকারে ও সেই ব্যক্তিরদের বিরুদ্ধে মোকদ্দমা উপস্থিত করে এবং যে ব্যবহার এক্ষণে নিষেধ হইল তাহা ঐ বিহিত নিয়মের বিরুদ্ধ এবং তাহাতে কখন২ এমত বেদাঁড়া ব্যাপার হইয়াছে যে জজ সাহেবের নিজ হুকুমক্রমে যে মোকদ্দমা উপস্থিত করিয়াছে সেই মোকদ্দমা তিনি ননসুট করিয়াছেন।

৪ দফা। জজ সাহেবেরা মনোযোগপূর্ব্বক দেখিবেন যে তাঁহারদের অধীন বিচারকেরা এই সরকুলর অর্ডরের অর্থ এবং অভিপ্রায় সম্পূর্ণরূপে বুঝিয়া তাহারি মতে কার্য্য করেন্।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩ সাল ১৩ সেপ্টেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIVIL APPOINTMENTS.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 20th November, 1843.*

Mr. T. W. Wilson to be Civil Assistant Surgeon of Rajeshye, vice Mr. A. Wilson.

*The 27th November, 1843.*

Lieut. G. W. S. Hicks, 8th Regt. N. I. to be

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

১৮৪৩ সাল ২০ নবেম্বর।

শ্রীযুত এ উইলসন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত টি ডবলিউ উইলসন সাহেব রাজশাহীর সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

১৮৪৩ সাল ২৭ নবেম্বর।

এদেশীয় টৈন্যেরদের ৮ সংখ্যক পল্টনের লেপ্টে-

his departure in the Suez Steamer, advertized to sail in May next.

*The* 16*th December*, 1843.

Mr. G. Gough, Judge of Sarun, for three months, under Medical Certificate, to commence between the 1st and 10th proximo, or until such time as he may avail himself of Furlough within that period.

APPOINTMENTS.

*The* 11*th December*, 1843.

Moulvie Ullee Hyder, Moonsiff of Ramanara, East Burdwan, to be a Moonsiff of the higher grade, vice Moonshee Aftaboodeen, of Furreedpore, deceased.

*The* 18*th December*, 1843.

Syed Zynoodeen Hussein to be a Member of the Ferry Fund Committee at Malda, vice Baboo Ruggonath Doss resigned.

NOTIFICATIONS.

*The* 11*th December*, 1843.

Mr. H. Davidson, who after being reported qualified for public service by proficiency in two of the Native languages, was permitted, under Orders of the 16th October last, to remain attached to the College of Fort William for the purpose of studying Oordoo, has been reported qualified in that language.

Mr. A. Pigou, of the Civil Service, has been reported qualified for the public service by proficiency in two of the Native languages.

Mr. Edward Larken Ellis, appointed by the Honourable the Court of Directors, a Member of the Civil Service, on the Bengal Establishment, reported his arrival in Calcutta on the 1st instant.

The leave of absence granted to Mr. A. Forbes, Collector of Midnapore, will take effect from the 20th ultimo.

*The* 16*th December*, 1843.

The leave of absence granted to Mr. G. D. Wilkins, Magistrate of Sarun, on the 27th ultimo, will take effect from the 12th instead of from the 1st proximo.

*The* 18*th December*, 1843.

The leave of absence granted to Mr. A. Ogilvie, Collector of Nuddea, on the 30th October last, will take effect from the 18th instant, instead of from the 6th ultimo.

Mr. R. N. Shore received charge of the offices of Magistrate, Collector and Salt Agent of the Southern Division of Cuttack, from Mr. T. Bruce, on the 7th instant.

Major M. G. White, Principal Assistant to the Commissioner of Assam, at Gowalparah, resumed charge of the current duties of his office from Mr. Sub-Assistant W. S. Hudson on the 4th instant.

Mr. W. Tayler, Officiating Civil and Sessions Judge of Midnapore, made over charge of the office to Baboo Rammohun Roy, Principal Sudder Ameen, on the 11th instant.

Mr. W. H. Brodhurst, Officiating Deputy Collector of West Burdwan, made over charge of his

কর্ম্মোপলক্ষে ইউরোপে গমনার্থ এক বৎসরের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ১৬ ডিসেম্বর।

সারণের জজ শ্রীযুত জি গফ সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে তিন মাসের ছুটী পাইয়াছেন। ঐ ছুটী আগামি মাসের ১ কিম্বা ১০ তারিখের মধ্যে কোন দিন অথবা যে তারিখঅবধি তিনি ছুটী লইবেন সেই দিন অবধি আরম্ভ হইবেক।

নিয়োগ।

১৮৪৩ সাল ১১ ডিসেম্বর।

ফরিদপুরের মুনসেফ মুনশী আফতাবুদ্দীনের মৃত্যু হওয়াতে পূর্ব্ব বর্দ্ধমানের রামনারার মুনসেফ শ্রীযুত মৌলবী আলী হয়দর উচ্চ শ্রেণীর মুনসেফ হইবেন।

১৮৪৩ সাল ১৮ ডিসেম্বর।

শ্রীযুত বাবু রঘুনাথ দাস কর্ম্মে ইশ্‌তাফা দেওয়াতে শ্রীযুত সায়দ জয়নুদ্দীন হুসেন মালদহে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয়করণের কমিটির মেম্বর হইবেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১১ ডিসেম্বর।

শ্রীযুত এচ ডেবিডসন সাহেব এদেশীয় দুই ভাষাতে সুশিক্ষিত হওনপ্রযুক্ত সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হওনের পরে গত অক্টোবর মাসের ১৬ তারিখের হুকুমানুসারে উর্দ্দু ভাষা শিখিতে ফোর্ট উলিয়ম কালেজে থাকিবার অনুমতি পাইলেন তিনি ঐ ভাষায় সুশিক্ষিত হইয়াছেন এমত রিপোর্ট হইয়াছে।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এ পিগু সাহেব এদেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

শ্রীযুত এড্বার্ড লার্কেন এল্লিস সাহেব বাঙ্গলা দেশের সিবিলসম্পর্কীয় কার্য্যে শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা নিযুক্ত হইয়া বর্ত্তমান মাসের ১ তারিখে কলিকাতায় পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন্।

মেদিনীপুরের কালেক্টর শ্রীযুত এ ফর্বস সাহেবকে যে ছুটী দেওয়া যায় তাহা গত মাসের ২০ তারিখঅবধি আরম্ভ হইবেক।

১৮৪৩ সাল ১৬ ডিসেম্বর।

সারণের মাজিষ্ট্রেট শ্রীযুত জি ডি উইলকিন্স সাহেবকে যে ছুটী গত মাসের ২৭ তারিখে দেওয়া যায় তাহা আগামি মাসের ১ তারিখঅবধি আরম্ভ না হইয়া ১২ তারিখঅবধি আরম্ভ হইবেক।

১৮৪৩ সাল ১৮ ডিসেম্বর।

নদীয়ার কালেক্টর শ্রীযুত এ ওগলবি সাহেব গত মাসের ৩০ তারিখে যে ছুটী পান্ তাহা গত মাসের ৬ তারিখঅবধি আরম্ভ না হইয়া বর্ত্তমান মাসের ১৮ তারিখঅবধি আরম্ভ হইবেক।

শ্রীযুত আর এন শোর সাহেব বর্ত্তমান মাসের ৭ তারিখে কটকের দক্ষিণ অঞ্চলের মাজিষ্ট্রেট ও কালেক্টর ও নিমকের এজেন্টের কর্ম্মের ভার শ্রীযুত টি ব্রুস সাহেবের স্থানে গ্রহণ করেন্।

গোআলপাড়াতে আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টান্ট শ্রীযুত মেজর এম জি ওয়াইট সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে আপনার কাছারীর চলিত কর্ম্মের ভার সব-আসিষ্টান্ট শ্রীযুত ডবলিউ এস হডসন সাহেবের স্থানে গ্রহণ করেন্।

মেদিনীপুরের একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত ডবলিউ টেলর সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে আপনার কর্ম্মের ভার প্রধান সদর আমীন শ্রীযুত বাবু রামমোহন রায়ের প্রতি অর্পণ করেন্।

পশ্চিম বর্দ্ধমানের একটিং ডেপুটী কালেক্টর শ্রীযুত ডবলিউ এচ ব্রডহর্ষ্ট সাহেব আপন জিলার মফঃসলে গমনার্থ

Treasury to Baboo Joynarain Doss, Uncovenanted Deputy Collector, on the 12th instant, to visit the interior of the District.

Mr. C. Steer, Collector of Dinagepore, made over charge of his Treasury to Baboo Obhoychurn Mullick, Uncovenanted Deputy Collector, on the 4th instant.

Mr. F. Cardew, Judge of Beerbhoom, made over charge of his office to Syed Izzut Ullee, Principal Sudder Ameen, on the 12th instant.

Mr. W. Jackson, Commissioner of Revenue of the 14th or Moorshedabad Division, resumed charge of his office from Mr. F. Gouldsbury on the 14th instant.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1937.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 11th December*, 1843.

Mr. T. W. Wilson, Assistant Surgeon of Rajshye, to be Register of Deeds under Act XXX. of 1838 of the District.

Mr. W. Grey, Assistant to the Joint Magistrate and Deputy Collector of Pubna, to be Register of Deeds under Act XXX. of 1838 of the District.

*The 20th December*, 1843.

Mr. H. V. Hathorn to officiate as Civil and Sessions Judge of Sarun.

*The 22d December*, 1843.

Mr. T. Tweedie, Jr., to be a Deputy Magistrate under Act XV. of 1843, in Zillah Noacolly.

Mr. A. G. Wilson to be a Deputy Magistrate under Act XV. of 1843, in Zillah Behar.

LEAVES OF ABSENCE.

*The 4th December*, 1843.

Mr. A. Forbes, Collector of Midnapore, for eighteen months, under Medical Certificate, to proceed to the Cape of Good Hope for the recovery of his health.

*The 11th December*, 1843.

Moulvie Fuzul Rubbee, Sudder Ameen of Backergunge, for five days, in extension of the leave granted to him on the 14th August last.

*The 18th December*, 1843.

Mr. T. C. Smith, Civil Assistant Surgeon of Purneah, for two months, under the Rules in force, preparatory to proceeding to Europe on Furlough, in extension of the leave granted to him on the 4th instant.

Lieutenant G. Hicks, commanding the Balasore and Khoordah Paik Companies, from the 20th instant to the 25th proximo, on private affairs, to visit the Presidency.

*The 22d December*, 1843.

Mr. M. H. Court, of the Civil Service, is permitted to proceed to England, for the benefit of his health, for a period of three years, under Medical Certificate.

[*Government Gazette, 26th December*, 1843.]

বর্ত্তমান মাসের ১২ তারিখে আপন খাজানাখানার ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু জয়নারায়ণ দাসের প্রতি অর্পণ করেন্।

দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি. ষ্টিয়র সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে আপন খাজানাখানার ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু অভয়চরণ মল্লিকের প্রতি অর্পণ করেন্।

বীরভূমের জজ শ্রীযুত এফ কারডিউ সাহেব বর্ত্তমান মাসের ১২ তারিখে আপনার সিরিশ্তার কর্ম্মের ভার প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ ইজ্জৎ আলীর প্রতি অর্পণ করেন্।

১৪ সংখ্যক অর্থাৎ মুরশিদাবাদের এলাকার রাজস্বের কমিস্যনর শ্রীযুত ডবলিউ জাকসন সাহেব বর্ত্তমান মাসের ১৪ তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত এফ গোলসবরি সাহেবের স্থানে পুনর্গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

১৯৩৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ১১ ডিসেম্বর।

রাজশাহীর আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি ডবলিউ উইলসন সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলার দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

পাবনার জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত ডবলিউ গ্রে সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলার দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

১৮৪৩ সাল ২০ ডিসেম্বর।

শ্রীযুত এচ বি হথরণ সাহেব সারণের সিবিল ও সেশন জজের কর্ম্ম একটিংরূপে নির্ব্বাহ করিবেন।

১৮৪৩ সাল ২২ ডিসেম্বর।

শ্রীযুত কনিষ্ঠ টি টুইডি সাহেব ১৮৪৩ সালের ১৫ আইনানুসারে নওয়াখালী জিলাতে ডেপুটী মাজিষ্ট্রেট হইবেন।

শ্রীযুত এ জি উইলসন সাহেব ১৮৪৩ সালের ১৫ আইনানুসারে জিলা বেহারে ডেপুটী মাজিষ্ট্রেট হইবেন।

ছুটী।

১৮৪৩ সাল ৪ ডিসেম্বর।

মেদিনীপুরের কালেক্টর শ্রীযুত এ ফরবস সাহেব স্বাস্থ্যার্থ চিকিৎসকের সর্টিফিকটক্রমে কেপে গমনার্থ আঠার মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ১১ ডিসেম্বর।

বাকরগঞ্জের সদর আমীন শ্রীযুত মৌলবী ফজল রবিকে গত ১৪ আগষ্ট তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তদতিরিক্ত আর পাঁচ দিনের ছুটী দেওয়া গিয়াছে।

১৮৪৩ সাল ১৮ ডিসেম্বর।

পূরণিয়ার আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি সি স্মিথ সাহেবকে বর্ত্তমান মাসের ৪ তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তদতিরিক্ত বিলায়তে গমনের উপলক্ষে চলিত বিধির অনুসারে দুই মাসের ছুটী দেওয়া গিয়াছে।

বালেশ্বরের ও খোর্দ্দার পাইকেরদের অধ্যক্ষ শ্রীযুত লেপ্টেনেন্ট জি হিক্স সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে রাজধানীতে গমনার্থ ২০ তারিখঅবধি ২৫ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২২ ডিসেম্বর।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত এম এচ কোর্ট সাহেব স্বাস্থ্যার্থে বিলায়তে গমনার্থ চিকিৎসকের সর্টিফিকটক্রমে তিন বৎসরের ছুটী পাইয়াছেন।

## NOTIFICATIONS.

*The 20th December*, 1843.

Mr. A. Dick, a Judge of the Sudder Dewanny and Nizamut Adawlut, resumed charge of his office on the 19th instant.

Honourable F. Drummond received charge of the Joint Magistracy and Deputy Collectorate of Maldah, from Mr. F. B. Kemp, on the 14th instant.

Mr. W. Pitt, Civil Assistant Surgeon of Rungpore, joined his Station on the 11th instant.

Mr. J. F. G. Cooke, Civil and Sessions Judge of Dacca, made over charge of the current duties of his office to the Principal Sudder Ameen of the District on the 13th instant.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

## বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২০ ডিসেম্বর।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের জজ শ্রীযুত এ ডিক সাহেব বর্ত্তমান মাসের ১৯ তারিখে আপনার কর্ম্মে ভর্ত্তি হইলেন।

শ্রীযুত অনরবিল এফ ড্রমণ্ড সাহেব মালদহে জাইন্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্ম ১৪ তারিখে শ্রীযুত এফ বি কেম্প সাহেবের স্থানে গ্রহণ করেন্।

রঙ্গপুরের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত ডবলিউ পিট সাহেব ১১ তারিখে আপনার মোকামে পঁহুছেন্।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেব বর্ত্তমান মাসের ১৩ তারিখে আপনার সিরিশ্তার চলিত কর্ম্মের ভার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করিলেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. — গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### SALT. — নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ২৮ ডিসেম্বর রোজ বৃহস্পতিবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি নেমক যাহা মোং শালিখার সরকারী গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দকরা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মূল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে বালিয়াঘাটা পাঙ্গা নেমকের বাবৎ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরুপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তৎব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং শালিখার গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| ২৪ পরগনা বালিয়াঘাটা পাঙ্গা নেমক | শালিখা | ১২৪৯ সাল | মোন ৫০০০/ |

বিমোজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তাং ২০ ডিসেম্বর।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত করকচ নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার সরকারী গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুর প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের আমদানি | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০৲ মোন |
|---|---|---|---|---|
| মান্দ্রাজ পরমিট নেমক | | | মোন | কোং টাকা। |
| ১ পহিলা রকম | শালিখা | ১৮৪২। ৪৩ সাল | ৫০০০০/ | ৩৯০ |
| ২ দোসরা রকম | ঐ | ” | ৫০০০০/ | ৩৮৭ |
| ৩ তেসরা রকম | ঐ | ” | ৫০০০০/ | ৩৮৫ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২২ ডিসেম্বর সন ১৮৪৩ সাল।

এচ টরেন্স। সেক্রেটারী

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৬ ডিসেম্বর।]"

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং ডোমখালির সরকারি গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সি অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| চট্টগ্রাম | নিজামপুর ডোম-খালি | ১২৪৯ সাল | মোন ১,০০,০০০/ | কোং টাকা ৪১৭৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ১৮ ডিসেম্বর সন ১৮৪৩ সাল।

---

এস্তেহার দেওয়া যাইতেছে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম রামনগরের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সি অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| জেলা হিজলী | রামনগর | ১২৪৯ সাল | মোন ১০০০০০/ | কোং টাকা ৩১০৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৩ নবেম্বর সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

## OPIUM. আফিম।

ফোর্ট উলিয়ম আফিম দপ্তর সন ১৮৪৩ সাল তারিখ ১৪ অক্টোবর মোতাবেক বাঙ্গলা সন ১২৫০ সাল তারিখ ২৯ আশ্বিন।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৪ সাল ইঙ্গরেজী তারিখ ৮ জানুআরি মোতাবেক বাঙ্গলা সন ১২৫০ সাল তারিখ ২৫ পৌষ সোমবার পূর্ব্বাহ্নে দিবা এগার ঘন্টার সময় মোকাম কলিকাতার এক্সচেঞ্জ ঘরে নীচের লিখিত মেকদার সন ১৮৪২। ৪৩ সালের পয়দায়শী আফিম সমুদ্রপথে রপ্তানি জন্য নীলামে পশ্চাৎ লিখিত শরতে বিক্রয় করা যাইবেক।

বেহারের পয়দায়শী আফিম। ...... ...... ৪০০০
বানারসের পয়দায়শী আফিম। ...... ...... ২০০০

জুমলা সিন্দুক ৬০০০

নীলামের শরত।

১ দফা। পূর্ব্বোক্ত আফিম সকল সমুদ্রপথে রপ্তানির জন্য বিক্রয় করা যাইবেক এবং এরূপে রপ্তানির মালভিন্ন অন্য কোন বাবতে সর্টিফিকেট দেওয়া যাইবেক না।

২ দফা। ফি সিন্দুক আফিম ন্যূন সংখ্যা কোং ৪০০৲ টাকা দরে নীলামে ধরা যাইবেক তাহার উপর যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক মুল্য দিতে চাহিবেক তাহাকে বিক্রয় করা যাইবেক।

৩ দফা। যদি ঐ দিবসের নীলামে সমুদয় ৬০০০ সিন্দুক আফিম বিক্রয় না হয় তবে পরমিট নমক ও আফিম বোর্ডের সাহেবান আলিশানের এক্তিয়ার রহিল যে যে সকল লাটহায় বাকী থাকিবেক তাহা তাহার পর আগামি নীলামে বিক্রয়ার্থে অর্পণ করিবেন।

৪ দফা। ঐ আফিমের ফি লাট ৫ সিন্দুকে হইবেক।

৫ দফা। নীলামে আফিম খরিদ করণের সময় নীলাম ঘরের ভিতর খরিদারের নামে লাট রেজিষ্টরী হওনের পূর্ব্বে ফি লাট ১০০০ টাকার অর্থাৎ ফি সিন্দুক ২০০ টাকার হিসাবে আমানত পেশগী বাবতে দর্শনি প্রমিসরি নোট অর্থাৎ তমসুক লিখিয়া দিতে হইবেক আর আগামি সন ১৮৪৪ সালের ১২ জানুআরি শুক্রবার বেলা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে বোর্ডের দপ্তরখানায় আসিয়া সবট্রেজরর সাহেবের রশীদ অথবা কোম্পানির কাগজ এওজ দিয়া পূর্ব্বোক্ত দর্শনি প্রমিসরি নোটসকল খালাস করিতে হইবেক কিন্তু নিরূপিত সময় মধ্যে যদি খালাস না করে তবে যে সকল লাটহায়ের আমানত পেশগী হিসাবে টাকা অথবা সবট্রেজরর সাহেবের রশীদ কিম্বা কোম্পানির

কাগজ দাখিল না হইবেক তাহা বোর্ডের সাহেবান যে সময় ও নিয়ম স্থির করিবেন সেই সময়ে সেই নিয়মানুসারে পুনি নীলামে বিক্রয় হইবেক তাহাতে যে নোকসান ও খরচখরচা পড়িবেক তাহা পূর্ব্বোক্ত মতে যাহারদিগের আমানত পেশগী দাখিল করিতে ত্রুটি হইবেক তাহারদিগকে দিতে হইবেক ও মুনফা যদ্যপি হয় তাহা কোম্পানি বাহাদুরের সরকারে জব্দ হইবেক।

৬ দফা। ঐ নীলামের দিবস পূর্ব্বোক্ত শরতমতে যে সকল প্রমিসরি নোট লওয়া যাইবেক তাহা যদি আগামি পূর্ব্বোক্ত ১২ জানুআরি তারিখে খালাস না হয় তবে ঐ সকল নোট কোম্পানির তরফ উকিলের স্থানে দেওয়া যাইবেক তাঁহাকে যেমত উচিত বোধ হইবেক সেইমত তিনি ঐ নোটের বাবত টাকা আদায় করিবেন।

৭ দফা। যে আফিমের বাবত আমানত পেশগী টাকা ১২ জানুআরি দিবা দুই প্রহর চারি ঘন্টার পূর্ব্বে দাখিল না হইবেক তাহার হিসাবে কোন টাকা কিম্বা সবট্রেজরর সাহেবের রশীদ অথবা কোম্পানির কাগজ পশ্চাৎ লওয়া যাইবেক না।

৮ দফা। যে সকল আফিম বিক্রয়ার্থে এক্ষণে এস্তেহার দেওয়া যাইতেছে তাহার কিম্মতের বেবাক টাকা নীলামের তারিখ হইতে ১ মাহার মধ্যে দাখিল করিতে হইবেক অর্থাৎ সন ১৮৪৪ সালের ৮ ফিব্রুআরি বৃহস্পতিবার দিবা দুই প্রহর চারি ঘন্টার পর উক্ত কিম্মতের বাবত ট্রেজরি রশীদ আর লওয়া যাইবেক না যে আফিমের কিম্মত পূর্ব্ব লিখিত মেয়াদের দিবস কিম্বা মেয়াদের পূর্ব্বে দাখিল হইয়া হিসাব রফা না হইবেক তাহার ঐ পূর্ব্বোক্ত ফি লাট ১০০০ টাকার হিসাবে অথবা ফি সিন্দুক দুই শত ২০০ টাকার হিসাবে যে আমানত পেশগীর নগদ টাকা অথবা কোন রকম কোম্পানির কাগজ যাহা আমানত হিসাবে দাখিল হইয়া থাকিবেক তাহা সরকারে জব্দ হইবেক পরে বোর্ড পরমিট নেমক ও আফিমের সাহেবান আলিশান দ্বারা যে তারিখ যে প্রকার নীলাম করা উচিত বিবেচনা হইবেক সেই দিবস সেই প্রকার ঐ আফিম সরকার বাহাদুরের নিজ হিসাবে বিক্রয় হইবেক।

৯ দফা। যে সকল খরিদারান পূর্ব্বোক্তমতে বেবাক টাকা দাখিল করিয়া আফিমের সর্টিফিকেট অর্থাৎ আফিম বাহির করিবার হুকুম হইবেক তাহারদিগের এক্তিয়ার রহিল যে আপন খরিদা আফিমের প্রত্যেক সর্টিফিকেটের মধ্যে কত লাট আফিম দরজ করিতে চাহে তাহা বিশেষ করিয়া জানায় কারণ ইহা সুস্পষ্টরূপে জানা কর্ত্তব্য যে পূর্ব্বোক্তমতে যে সকল সর্টিফিকেট একবার লইয়া যাইবেক তাহাতেই চূড়ান্ত হইবেক এবং ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে পশ্চাৎ অন্য কোন সর্টিফিকেট অথবা হুকুম যাহাতে এক২ লাট করিয়া খালাস হইতে পারে অথবা প্রথম যত লাট কিম্বা সিন্দুকের জন্য সর্টিফিকেট দেওয়া যায় তাহা ভিন্ন অন্য কোন প্রকারে কমি বেশী পরিমাণ খালাস হইতে পারে এমত সর্টিফিকেট এওজ দেওয়া যাইবেক না।

১০ দফা। এই এস্তেহারের ৫ দফার লিখিত নিয়মানুসারে আমানতের হিসাবে যে কোন কোম্পানির কাগজ অথবা সবট্রেজরর সাহেবের রসীদ দাখিল করিয়া লইতে হইবেক তাহা কেবল যে সকল খরিদারের নাম সেল বহিতে লেখা থাকে তাহারদিগের নিকটহইতে অথবা তাহারদিগের এজেণ্ট অর্থাৎ মোক্তারের নিকটহইতে লওয়া যাইবেক এবং ঐরূপ আমানত পেশগী দাখিলের রশীদ কেবল ঐ পূর্ব্বোক্ত খরিদারের নামে হইবেক ও আফিম মজকুর খালাস হইলে পর পূর্ব্বোক্ত কোম্পানির কাগজ তাহারদিগকে অথবা তাহারদিগের বরাতি লোককে ফিরাইয়া দেওয়া যাইবেক।

১১ দফা। শ্রীযুত সাহেবান আলিশান বোর্ডের তরফ যে সাহেব নীলামে সুপরিন্টেণ্ডেণ্ট হইবেন তাঁহার এমত এক্তিয়ার আছে যে তিনি তাঁহার বিবেচনানুসারে কোন ব্যক্তির ডাক অগ্রাহ্য করেন কিন্তু যদিস্যাৎ তাহারা যত লাট খরিদ করণার্থে ডাকিবেক তাহার ফি লাট ১০০০৲ টাকার হিসাবে অর্থাৎ ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে বাঙ্গালবেঙ্ক নোট কিম্বা সবট্রেজরর সাহেবের রশীদ অথবা কোম্পানির কাগজ দাখিল করে তবে তাহারদিগের ডাক অগ্রাহ্য করিবেন না।

১২ দফা। নীলামি খরিদারের এমত এক্তিয়ার আছে যে প্রথম যে লাট খরিদ করিবেক সেই লাট নম্বরহইতে যত লাট সেই মোকামের মাল খরিদ করিতে চাহে তাহা তৎক্ষণাৎ প্রকাশ করিয়া কহে এবং তদনুসারে খরিদ করে এমত পহিলা লাট অবধি ৫০ লাটের অধিক না হয় ও ঐ প্রকারে খরিদা লাটহায়ের ফি লাট ১০০০৲ টাকা করিয়া ডিপাজিট অর্থাৎ আমানত পেশগী দিতে হইবেক এবং এই দরে অর্থাৎ প্রথম লাটের দরে বাকী লাটহায়ের কিম্মত ফি সিন্দুক হিসাব করিয়া দাখিল করিতে হইবেক এমতে যদিস্যাৎ এত লাট গরবিক্রী থাকে যাহাতে ঐ ৫০ লাট পূরা হইতে পারে তবে পাইবেক নতুবা পাইবেক না।

১৩ দফা। এই এস্তেহারের লিখিত আফিমের বিক্রীসম্পর্কীয় কিম্বা ঐ আফিমের হিসাব রফার বিষয়ে কোন বিবাদ অথবা গরমিল উপস্থিত হইলে তাহা সুবে বাঙ্গালার সুপ্রেম কোর্ট আদালতের বিচারে নিষ্পত্তি হইবেক আর খরিদারের মধ্যে কেহ ঐ আদালতের এলাকার অধীন নহে বলিয়া কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবেক না।

১৪ দফা। নীচের তফসীল মাফিক কাগজাত ও যে আফিম বিক্রয় হইবেক তাহার নমুনা নীলামের দিবস দেখান যাইবেক অথবা তাহার পূর্ব্বে বোর্ড পরমিট নেমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় অনুসন্ধান করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১ নং যে আফিম বিক্রয় কারণ এক্ষণে এই এস্তেহার হইল তাহার সর্টিফিকেট।

২ নং ঐ আফিম তজবিজের রিপোর্ট।

১৫ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮৪২। ৪৩ সালের বেহার ও বানারসের আফিম তৈয়ারির কারণ গত সনহায়ের মত এহতিয়াত ও খবরদারি করা গিয়াছে বিশেষতঃ আফিমের লোচশুদ্ধা নির্ভাজ প্রস্তুত করিয়া পাঠাইতে এবং গুটী তৈয়ার কারণ নিয়মিত পরিমাণ পাঁতি ব্যবহার করিতে এবং প্রতিগুটীতে সমান ভাগ আফিম রাখিতে সাবধান হওয়া গিয়াছে আফিম মজকুরের বেহার ও বানারসের মোকামি ওজনের হিসাব ও ঐ মোকামের ফি চালানহইতে ছয় সিন্দুক করিয়া কলিকাতায় যে ওজন করা যায় তাহার গড় ওজনের হিসাব বোর্ড পরমিট নেমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় তত্ত্ব করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১৬ দফা। গত দুই সনের পরদায়শী যে চারি সিন্দুক বেহার ও বানারসের আফিম রাখা গিয়াছে তাহা নীলামের দিবস খরিদারান লোককে দেখান যাইবেক তদ্দৃষ্টে বেপারিয়ান বিবেচনা করিতে পারিবেক যে কি প্রকার নির্ব্বিঘ্নাবস্থায় ঐ আফিম রহিয়াছে।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ২৬ ডিসেম্বর।]

১৭ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে উপরের লিখিত মেকদার সেওয়ায় ইমসন নীচের লিখিত মেকদার বেহার ও বানারসের আফিম কিঞ্চিৎ কমি বা বেশী হউক পশ্চাৎ লিখিত তারিখে অথবা কিঞ্চিৎ অগ্র-পশ্চাৎ নীলামে ধরা যাইবেক।

| | বেহার সিন্দুক | বানারস সিন্দুক | জুমলা। সিন্দুক। |
|---|---|---|---|
| ১২ ফিব্রুয়ারি অথবা কিঞ্চিৎ অগ্র পশ্চাৎ | ১৫০০ | ৭০০ | ২২০০ |
| ১৫ আপ্রেল অথবা কিঞ্চিৎ অগ্র পশ্চাৎ | ৩০০০ | ১৩০০ | ৪৩০০ |
| ২০ মে অথবা কিঞ্চিৎ অগ্র পশ্চাৎ | ১৫০০ | ৭০০ | ২২০০ |
| ২৪ জুন অথবা কিঞ্চিৎ অগ্র পশ্চাৎ | ২৫৪৪ | ১১০৬ | ৩৬৫০ |
| | ৮৫৪৪ | ৩৮০৬ | ১২৩৫০ |

১৮ দফা। অধিকন্তু সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮১৫ সালের ৭ মার্চ তারিখে ইংরাজ ও ফরাস উভয়ে যে একরারনামা করিয়াছেন সেই একরারনামার লিখিত ষষ্ঠ প্রকারণানুসারে ফরাশের বাদশাহের তরফ যে এজেন্ট সাহেবান বাঙ্গলায় থাকিবেন কিম্বা তাঁহারা যে ব্যক্তিদিগকে নিযুক্ত করিবেন সেই সকল উপরের লিখিত সন ১৮৪৪ সালের জানুআরি ফিব্রুআরি আপ্রেল মে এবং জুন মাহার ৫ নীলামের যে মেকদার বেহার ও বানারসের আফিম বিক্রয় হইবার এস্তেহার হইল তাহার মধ্যে উর্দ্ধ সংখ্যা সিন্দুকপর্য্যন্ত আফিম লইবার এক্তিয়ার রাখেন এই আফিম যে নীলামে অথবা নীলামহায়ের সম্পর্কীয় হইবেক তাহার গড় দরে লইবেন আর ফরাসের এজেন্ট সাহেবের সন মজকুরের মধ্যে যত আফিম লওনের প্রয়োজন হইবেক তাহা সমুদয় নীলামে অথবা নীলামহায়েতে লইবেন তাহার নির্ণয় করিয়া এই এস্তেহার হওনের পর ৩০ দিবসের মধ্যে প্রার্থনা লিপি লিখিবেন যদ্যপি ফরাশের এজেন্ট সাহেবান উপুরের মেয়াদ মধ্যে আফিম লওন কারণ কোন প্রার্থনা না করেন তবে উপরের লিখিত সমুদয় ১৮৩৫০ সিন্দুক বেহার ও বানারসের আফিম ধারামতে নীলামে বিক্রয় হইবেক এবং ঐ পূর্ব্ব ৫ নীলামে যে মেকদার আফিম বিক্রয় হওনের এস্তেহার হইল তাহার অন্দরে যদি ফরাশের এজেন্ট সাহেবান কোন মেকদার আফিম ঐ ৫ নীলামের প্রত্যেক অথবা কোন এক নীলামে লইবার দরখাস্ত করেন কিন্তু আফিম মজকুরের কিম্মত মেয়াদ মধ্যে না দেন তবে সেই আফিম বিক্রয় করিবার এক্তিয়ার মুবে বাঙ্গলার ডেপুটী গবরনর বাহাদুর রাখেন হয় কিম্মত আদায়ের মেয়াদগতে যে নীলাম উপস্থিত হইবেক তাহার নিরূপিত মেকদার বৃদ্ধি করিয়া বিক্রয় করিবেন নতুবা ঐ নিমিত্তে এক স্বতন্ত্র নীলাম মোকরর করিয়া বিক্রয় করিবেন।

একরারনামা।

উপরের লিখিত ইংরাজ ও ফরাশ জাতির মধ্যে একরারনামার ষষ্ঠ প্রকরণ আফিমের তেজারতের বিষয়ে উভয় সম্মত হইলেন যে আফিমের প্রত্যেক নীলামের কালে ফরাশের বাদসাহের এজেন্ট সাহেবান কিম্বা তাঁহারদিগের তরফ যে ব্যক্তি নিযুক্ত হইবেন তিনি যত সিন্দুক আফিম লইতে প্রার্থনা করিবেন তত দেওয়া যাইবেক কিন্তু প্রত্যেক বৎসর ৩০০ সিন্দুকের অধিক লইতে পারিবেন না যে নীলামে আফিম লইবেন সেই নীলামের গড় দরে লইতে হইবেক আর কোন এক দফার যে মেকদার আফিমের দরখাস্ত করিবেন যদ্যপি ফরাশের বাদসাহের এজেন্ট সাহেবান মেয়াদ মধ্যে তাহা খালাস না করেন তবে সেই আফিম উপরের লিখিত ৩০০ সিন্দুকের মধ্যে বাদ পড়িবেক।

আফিম লইবার দরখাস্ত কলিকাতার গবরনর জেনেরেল বাহাদুরের নিকট গবর্ণমেন্ট গেজেটে খবরের কাগজে বিক্রয়ের এস্তেহার দেওনের পর ৩০ দিবসের মধ্যে দাখিল করিতে হইবেক।

বিমৌজিব হুকুম সাহেবান অলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি। এচ টরেন্স। সেক্রেটারী।

---

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইশ্তিহার।

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা ঢাকা জালালপুর এই যে

যেহেতু সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের বিধি অনুসারে ও গবর্ণমেন্ট গেজেটের সন ১৮৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশমতে যে সকল মহালাতের জমা ১০ টাকার উর্দ্ধ সেই সকল মহালাতের সন ১২৫০ সনের লাং কিস্তী অগ্রহায়ণের বাকী খাজানা আদায় না হইলে ঐ সকল মহালাত সন ১৮৪৩ সনের ২৮ ডিসেম্বর মোং সন ১২৫০ সনের ১৪ পৌষ এ জিলার কালেক্টরি কাছারিতে বিক্রয় হইবেক ও উক্ত মহালের মালগুজারদারানের উচিত যে আপন জিম্মার বাকী খাজানা ২৭ ডিসেম্বর সূর্য্যাস্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মিতমতে বাকী আদায় না করে তবে ঐ বাকীর টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না ও যে কেহ নীলাম খরিদের বাসনা রাখে ঐ তারিখে হাজির হইয়া খরিদ করে এহাতে তাকিদং জানিবা ইতি সন ১৮৪৩ ইং তারিখ ৩০ নবেম্বর মোং সন ১২৫০ বাং তারিখ ১৬ অগ্রহায়ণ।

*Dacca Collectorate, 30th Nov. 1843.* J. G. CAMPBELL, *Offg. Collector.*

---

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে পরগনে লস্করপুর ওগয়রহ হিস্যা রকম ৴১৫ আনার জমিদার জগন্নারায়ণ রায়ের বনিতা ভুবনময়ী দেব্যার দত্তকপুত্র হরেন্দ্রনারায়ণ রায় এক কিতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে এ জেলার অন্তঃপাতী কিশমত তরফ বংশিবদনপুর যাহার সদর জমা কোম্পানি ৩৭৫০৸/ টাকা রাও রামশঙ্কর রায় ও মজহরের মাতা ভুবনময়ী দেব্যার নামে এই কালেক্টরীতে তালুক লেখা যায় তাহার মধ্যে মজহরের মাতার নিস্পা রকম সদর জমা ১৮৭৫।৶৬ পাই তন্মধ্যে রকম চারি আনা সদর জমা মবলকে ৪৬৮৸/৮ পাই টাকা মজহর আপন মাতার নিকট রফানামা সুরত পাই দখিলকার আছে মতে মজহর প্রার্থনা রাখে যে উক্ত চারি আনা রকুমে সাবেক নাম তবদিলে মজহরের মাতার এজমালিতে উহার নাম জারী করা যায় একারণ ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত চারি আনা রকমে মজহর ব্যতিরেকে যদি অন্য কেহ দাবিদার ও ওয়ারিশ থাকে তবে ১৫ দিবসের মেয়াদ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত দাখিল করে নতুবা মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত জন্য ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১১ ডিসেম্বর মোং সন ১২৫০ সাল তারিখ ২৭ অগ্রহায়ণ।

*Moorshedabad Collectorate, 10th November, 1843.* W. J. H. MONEY, *Collector.*

[*Government Gazette, 26th December, 1843.*]

হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের ৩৬ ধারার মর্ম্মানুসারে এই কালেক্টরি সংক্রান্ত তৌজীভুক্ত নীচের লিখিত মহালাতের ১২৫০ সালের লাং অগ্রহায়ণ তলবের সরকারি রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর অর্ডরের নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ ডিসেম্বর মোং ১২৫০ সালের ২৪ পৌষ বৃহস্পতিবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্টরি কাছারীতে প্রকাশরূপে শ্রেণীমত নীলামে বিক্রয় হইবেক আর উক্ত নীলামের দিবসের পূর্ব্ব দিবস অর্থাৎ ২৭ ডিসেম্বর মোং ১৩ পৌষ সূর্য্যাস্তপর্য্যন্ত সরকারি বাকী লওয়া যাইবেক তাহার পর কোনক্রমে বাকী টাকা লওয়া যাইবেক না অতএব যে কেহ নীচের লিখিত মাহালাৎ খরিদ করণের বাসনা রাখহ উক্ত নীলামের নির্দ্ধারিত দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আর প্রকাশ করা যাইতেছে যে নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মূল্যের সিকী বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে অবশিষ্ট মূল্যের সমুদয় টাকা সরকারি খাজনায় দাখিল করিতে হইবেক ইতি।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছল্লম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং অগ্রহায়ণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৯ নং | ১৭ নং | চক দুর্গা ওং পং রাণীহাটী | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৵১১ | ০ | ৯৯৩৯৵১১ | গাঙ্গরিয়া | মুছল্লম | ৩৭০৮/৬ |
| ১০ নং | ১৮ নং | বড় বৈনান ওং পং হাবিলি ওং | পুণ্ডরীকাক্ষ রায় ওং | ১৫৫২৩৷৴৯ | ০ | ১৫৫২৩৷৴৯ | রায়না | ঐ | ৩৫২৩৶৮ |
| ১১ নং | ১৯ নং | গিধগ্রাঁ ওং পং আরসা ওং | ৺ অন্নপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওগয়রহ | ৭৩৫৫৷৶১১ | ১৫৩৸৴২ | ৭৫০৯৷৴১ | মন্তেশ্বর | ঐ | ২৮১০৸/১ |
| ১২ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাঘা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারী দিং | ৬৩৭৯৯৸/১১ | ১৪০৸/১১ | ৬৩৯৪০৸৴১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ১৮৭৭৪৴১১ |
| ১৩ নং | ২১ নং | মাহাতা ওং পং ঐ | রামকুমারী দেব্যা দিং | ১১৬৯২৷৷/২ | ০ | ১১৬৯২৷৷/২ | ভরতপুর জেলা মুর্শিদাবাদ | ঐ | ৪৩১৩৶৩ |
| ১৪ নং | ২২ নং | ভেদিয়া ৸০ আনী ওং পং মনোহরশাহী | নবকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৸৴৩ | ০ | ৮১২৪৸৴৩ | আউষ গ্রাম পং বর্দ্ধমান | ঐ | ২৭২১৸৴৪ |
| ১৬ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাত্রা | পরম শুক রায় ওং | ২১০৮৭৷৶ | ৩৮৷৷/২ | ২১১২৫৸৶২ | কাটওা | ঐ | ৭৫১৭৴১১ |
| ১৮ নং | ২৬ নং | কুলহাণ্ডা ওং পং মণ্ডল ঘাট ওং | মহারাজাধিরাজ মহাতাপ চন্দ্র বাহাদুর ওগয়রহ | ১৬২০৫৻৩ | ০ | ১৬২০৫৻৩ | বাঘনান জেলা হুগলী | ঐ | ১৯৩৬৷৷৴৩ |
| ১৯ নং | ২৭ নং | শাহাপুর ওং পং জাহাঙ্গীরাবাদ | বেশারতুল্লা চৌধুরী ওং | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলী | ঐ | ২৬২৮৴২ |

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৬ ডিসেম্বর।]

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী মরকুম সন ১২৫০ সালের লাং অগ্রহায়ণ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২১ নং | ২৯ নং | জয়পুর ওং পংছোটাপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸/৭ | ০ | ৫৬৮০৸/৭ | গাঙ্গরিয়া | মুছলম | ২০৫৭৲ |
| ৩৮ নং | ৪৬ নং | বড় বহরকুলী ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭॥/৯ | ০ | ১৮৯৭৭॥/৯ | অম্বিকা | ঐ | ৭০৫৯৸/১১ |
| ৪১ নং | ৪৯ নং | শ্রীখণ্ড পং ধাঞা | জমিদার পরাণচন্দ্র বাবু | ৬২৯১৲ | ০ | ৬২৯১৲ | কাটওা | ঐ | ২৩৪৭॥৶৯ |
| ৫২ নং | ৬০ নং | কালনা ওং পং ঐ | জমিদার পরাণচন্দ্র বাবু ওং | ১১২৫৭॥৶২ | ০ | ১১২৫৭॥৶২ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ৪১৯৪৻৩ |
| ৫৩ নং | ৬১ নং | দুরঘট ওং পং ধাঞা | কার্ত্তিকচন্দ্র সিংহ | ১০৭৯৪৸৬ | ০ | ১০৭৯৪৸৬ | মঙ্গলকোট | ঐ | ১৩১৫॥৶৯ |
| ৫৪ নং | ৬২ নং | পলসনা ওং পং ঐ | ভবানীচরণ চন্দ্র ওং | ৭৪০০॥৶১১ | ৪৪॥২ | ৭৪৪৫।১ | কাটওা | ঐ | ২২৬২৲ |
| ৫৬ নং | ৬৫ নং | মাজদিয়া ওং পং জাহাঙ্গীরাবাদ | হরিপ্রসাদ চক্রবর্ত্তী | ৯৪০১॥৵১১ | ০ | ৯৪০১॥৵১১ | পূর্ব্বস্থলী | ঐ | ২৫৯৫॥১১ |
| ৫৯ নং | ৬৮ নং | খড়মপুর ওং পং ঐ | সৈদ আবদুল হাকিম ওং | ৬১৮৯॥/ | ৭৮৸/ | ৬২৬৮॥০ | মন্তেশ্বর | ঐ | চাকরান ২২৯৪॥৵৮ |
| | | | | | | | | | ৫৫৻২ |
| | | | | | | | | | ১৩৪৯৸/১০ |
| ৬৩ নং | ৭২ নং | কীং পাটুলী ওং পং পাটুলী | জগচ্চন্দ্র চৌধুরী ওং | ৫৭৮৬৸৬ | ৬৯৶২ | ৫৮৫৫৸/৫ | পূর্ব্বস্থলী | ঐ | ২১৮১৶৪ |
| ৬৬ নং | ৭৫ নং | নিমদহ ওং পং জাহাঙ্গীরাবাদ | বৈদ্যনাথ মল্লীক ওং | ৮৮০৭।১১ | ০ | ৮৮০৭।১১ | ঐ | ঐ | ৩১২৫॥৵৬ |
| ৭৪ নং | ৮৩ নং | পরাণবাটি ওং পং শাহাবাদ | জয়গোপাল চট্টোপাধ্যায় | ৫৪৫০॥৵৩ | ০ | ৫৪৫০॥৵৩ | মন্তেশ্বর | | ২০৩৩৸/১১ |
| ৭৫ নং | ৮৪ নং | বেহুলী ওং পং ঐ | হরিসিংহ রায় | ৫৪৫০॥৵৩ | ০ | ৫৪৫০॥৵৩ | ঐ | ঐ | ১৪১২৵২ |
| ৯৮ নং | ১০৮ নং | কুবাজপুর ॥৶ আনী ওং পং কুবাজপুর | মির করিমদ্দীন | ৭০৪৮॥/৫ | ১২৬॥৵৭ | ৭১৭৫৷০ | পূর্ব্বস্থলী | ঐ | ১৬৯৩৶৩ |
| ১৪৬ নং | ৫১৮ নং | কীং সাতসৈকা সমুদ্রগড়ি ওং পং সাতসৈকা | মহম্মদ মোজহর খাঁ ওং | ১১৫২৩॥৵৫ | ০ | ১১৫২৩॥৵৫ | ঐ | ঐ | ৩৮১৬৮৬০ |
| ১৭২ নং | ১৮৫ নং | বেহালাবাজার ওং পং বায়ড়া ওং | জমিদার তারাচাঁদ বাবু | ২৪৩১৬॥/৪ | ০ | ২৪৩১৬॥/৪ | জাহানাবাদ জেলা হুগলি | ঐ | ৯০৬০৵১ |

ইহা সেওয়ায় ৫০০০৲ টাকার অনূর্দ্ধ ১২৪৪ মহাল উক্ত তারিখে এই কাছারীতে নীলাম হইবেক ইতি।

*Burdwan Collectorate, 6th December,* 1843.

J. H. CRAWFORD, *Offg. Collector.*

### ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা যশোহর

১ দফা। ইঙ্গরেজী সন ১৮৪১ সালের দ্বাদশ আইনের ৩ ধারার আজ্ঞানুসারে প্রতিবৎসর সরকারের বাকী খাজানা আদায় নিমিত্ত শ্রীযুত সাহেবান আলিশান সদর বোর্ড চারি তারিখ অর্থাৎ ২৮ জুন ও ২৮ সেপ্টেম্বর ও ২৮ ডিসেম্বর ও ২৮ মার্চ নির্দ্দিষ্ট করাতে তদ্বিষয়ের ইস্তাহার সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে পূর্ব্বে প্রকাশ ও রাষ্ট্র করাগিয়াছে কিন্তু ঐ ধারাতে হুকুম প্রকাশ আছে যে নীলামের নির্দ্ধারিত দিবসের সম্পূর্ণ ১৫ পোনের দিবস পূর্ব্বে পুনরায় পূর্ব্বকার প্রণালিমত এত্তেলা দেওয়া যাইবেক এজন্য সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে এত্তেলা দেওয়া যাইতেছে যে এ কালেক্টরীর মোতালক বাকী পড়া ১০ টাকার অধিক সদর জমার হুজুরী ও মজকুরী তাবৎ মহাল সন ১২৫০ সালের লাগাইদ অগ্রহায়ণ মাসের বাকীর নিমিত্ত সন ১৮৪৩ সালের ২৮ ডিসেম্বর মোতাবেক ১৪ পৌষ তারিখে একাছারীর প্রকাশ্য স্থানে নীলাম করা যাইবেক যে কেহ বাকীর বেওরা জানিতে চাহে এ কাছারীতে উপস্থিত হওয়ামাত্র জানিতে পারিবেক।

২ দফা। সকল জমীদার ও মালেকদিগের উচিত যে উপরোক্ত সময়ের বাকী ২৮ ডিসেম্বরের পূর্ব্ব দিবস অর্থাৎ সন ১৮৪৩ সালের ২৭ ডিসেম্বর তারিখে সূর্য্যাস্ত না হইতে অথবা তাহার পূর্ব্বে কালেক্টরী খাজানা খানায় দাখিল করে আর যে সকল মহালের কিস্তীর বাকী উক্ত ২৮ ডিসেম্বরের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে আদায় না হয় তাহা ঐ আইনের ৬ ধারা মোতাবেক নীলাম হইবেক তৎপরে টাকা দাখিল করিতে গেলে লওয়া যাইবেক না ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১ ডিসেম্বর।

*Jessore Collectorate, 1st Dec.* 1843. — F. J. Morris, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারি ডিপুটী কালেক্টরি জেলা মেদিনীপুর এজলাস মোকাম দোরোদুবনান পরগনা হুজুর শ্রীযুত মেষ্টর রাবর্ট ফিনি সাহেব ডেপুটী কালেক্টর।

অদ্যকার রুবকারীর হুকুমানুসারে সকলের জ্ঞাতার্থে এই ইস্তাহার জারী করা যায় যে বর্ত্তমান বৎসরের ইঙ্গরাজী ১ মার্চ মোতাবেক বাঙ্গলা সন ১২৫১ সালের ১৯ ফাল্গুণপর্য্যন্ত লাখরাজদারান হাজির হইয়া দরখাস্ত যদি না করে তবে মহিম্নাবর শ্রীলশ্রীযুত কমিস্যনর সাহেব বর্ত্তমান সনের ২৫ নবেম্বর তারিখের লিখিত ২৩৭৩ নম্বরী চিঠীর হুকুমমতে গএরহাজীরান মালিকে জমির জমিহায় একবারকি মালভুক্ত করা যাইবেক ও লাখরাজদারদিগের লাখেরাজ কোন স্বত্ত্বাধিকার থাকিবেক না ও ইহাও জানা যায় যে যে সকল লাখরাজদারান দাএমী বন্দোবস্ত হওয়ার শরতে ৫ পাঁচ বৎসর মেয়াদে ইস্পেসিয়েল ডেপুটী কালেক্টরীহইতে ইজারা গ্রহণ করিয়াছে ঐ ব্যক্তিরা তদ্রূপ হাজির হইয়া দরখাস্ত না করিলে গএরহাজিরের শামিল গণ্য করা যাইবেক ইতি। সন ১৮৪৩ সাল তারিখ ১ ডিসেম্বর।

*Camp Doro, 1st December,* 1843. — R. Finney, *Deputy Collector.*

---

### এস্তেহারনামা কাছারী কালেক্টরী জিলা ময়মনসিংহ এই যে

পং পুখরিয়া জএন সাহীর সরকারী খরিদা হিস্যা ।৵ আনীর মোতালক খাস মহালাতের ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত বিষয় স্থিত জমা ১৩০৯৩৵৪ পাই।

যেহেতুক উক্ত মহাল ১০ সনা মেয়াদে ইজারা বন্দোবস্ত করা আবশ্যক মতে সর্ব্ব সাধারণ জনগণের জ্ঞাপনার্থে বাঙ্গলা গেজেটে প্রকাশপূর্ব্বক লেখা যাইতেছে যাহার উচিত হয় সে স্বয়ং বা মোখ্তার দ্বারা এ কাছারীতে হাজির হইয়া মহাল মজকুরের জমা ও জমির কাগজাত দৃষ্টি ও তদন্তপূর্ব্বক জামিনী পরিবর্ত্তে সালিয়ানা জমার তৃতীয়াংশের একাংশ নগদ টাকা অথবা মাতবর মালজামিন করিয়া উক্ত মহালের ইজারা বন্দোবস্ত গ্রহণ করে।

মহালের অবস্থা এই যে

উক্ত মহালের জমিতে নানাবিধ ধান্য ও কলাই ও মুগ ও গম ও বুট ইত্যাদি শস্য ও আম্র ও কাঁঠাল ও সুপারি নারিকেল এবং গজারি ও শাল ও চমরণ ও শিশু ইত্যাদি বহুতর বৃক্ষ যদ্দ্বারা নৌকা ও পিনিস ও সাহেব লোকের মেজ কাদিরা ও পিনিসের মাস্তুল ও বাক্স ও সিন্দুক তৈয়ার হয় ঐ সকল বৃক্ষ জন্মে উক্ত মহাল সেরাজগঞ্জের বন্দরহইতে আনুমানিক এক দিবস ব্যবধান হয়।

*Mymensing Collectorate, 12th October,* 1843. — R. M. Skinner, *Collector.*

---

NOTICE.

Wanted a Treasurer for the Chittagong Collectorship. Unexceptionable security to the amount of Rupees 30,000 will be required. Salary, Rs. 75 monthly.

A. Sconce, *Collector.*

Chittagong Collectorate,
6th November, 1843.

বিজ্ঞাপন।

চাটিগাঁর কালেক্টরীর নিমিত্ত এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে ৩০০০০৲ টাকার মাতবর জামিনী দিতে হইবেক। বেতন মাসিক ৭৫৲ টাকা।

এ স্কন্স। কালেক্টর।

চাটগাঁর কালেক্টরী।
সন ১৮৪৩। ৬ নবেম্বর।

---

SHERIFF'S SALES.

সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে গুরুদাস মজুমদারের বিরুদ্ধে বেন্দিসিয়োনৈ এক্স পোনাস নামক যে এক পরওয়ানা কলিকাতার সাবেক সরিফ শ্রীযুত নাথানিয়েল আলেকজান্দর সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ডিসেম্বর মাসের ২৮ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশদ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ কলিকাতা নগরে যোড়াসাঁকোর শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহা যে এক খণ্ড ও বদ্ধ ভূমিতে আছে তাহা কমবেশ ১।০ এক বিঘা পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুদাস মজুমদারের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে রামনিধি মুখুয্যার বাটী ও ভূমি দক্ষিণ দিগে বারাণসী ঘোষের রাস্তা নামে কোম্পানির রাস্তা পশ্চিম দিগে মৃত গোকুল মিত্রের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে মৃত রাধাচরণ মজুমদারের বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ২৬ ডিসেম্বর।]

## INSOLVENT COURT.

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA:

NOTICE is hereby given, that by an order of the said Court, made in the matter of the Petition of CHARLES CROSSLEY SEYMOUR, (sued by the name of C. C. Seymour,) late of Theatre Street, in the Town of Calcutta, a Clerk in the Honourable East India Company's Treasury, at Calcutta, aforesaid, and now a Prisoner for debt confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the reign of his late Majesty George the Fourth, entitled an act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c. are appointed to be heard by the said Court on Saturday, the third day of February next.

The names of the Creditors of the said Charles Crossley Seymour, appear in a Schedule filed with the said Petition in the Office of the chief Clerk of the said Court to which any Creditor may refer.

MARSHALL AND WALLER,
*Insolvent's Attornies.*

No. 4, Mission Row, 19th December, 1843.

---

NOTICE is hereby given, that by an order of the said Court in the matter of NOBINKISSEN GHOSE, HURROMOHUN CHUNDER and MOTHOORMOHUN MITTER, heretofore carrying on trade and business as Merchants and Traders, under the name, style and firm of Hurromohun Chunder and Company, at Alloo Godown, in Jackson's Ghaut Street in Calcutta, and now residing at Ariahdah in the Twenty-four Pergunnahs in the province of Bengal, against whom an adjudication of Insolvency was made and pronounced on the Twenty-third day of November, One Thousand Eight Hundred and Forty-three, on the Petition of Hurrischunder Biswas, a Creditor of the said Nobinkissen Ghose, Hurromohun Chunder and Mothoormohun Mitter, the matters of the said Petition are appointed to be heard in the said Court, on Saturday, the third day of February next.

The names of the Creditors of the said NOBINKISSEN GHOSE, HURROMOHUN CHUNDER and MOTHOORMOHUN MITTER, now appear in a Schedule filed in the Office of the chief Clerk of the said Court, to which any Creditor may refer.

H. MARTINDELL,
*Attorney for the Insolvents.*

Calcutta, 23d December, 1843.

## যোত্রহীনেরদের আদালত।

### শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

ইস্তাহার যে সহর কলিকাতার থিএটরি ইষ্ট্রট নিবাসি
চারলস ক্রাসলি শিমোর সাহেব
(যিনি সি সি শিমোর নামের দ্বারা কয়েদ হন) ভারতবর্ষীয় কোম্পানি বাহাদুরের কলিকাতার ট্রেজরিতে ক্লার্ক ছিলেন এবং এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য গত চতুর্থ জর্জ নামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষীয় সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধার জন্য প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবারে ৩ ফিব্রুআরি দিবসে ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে। ঐ চারলস ক্রাসলি শি মোরের মাহাজনদিগের নাম এম ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন।

মারসলে এণ্ড ওয়ালর ইনশালবেন্টের উকীল।
নং ৪ মিসিয়ান রো ১৯ ডিসেম্বর। ১৮৪৩।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে
নবকিশোর ঘোষ ও হরিমোহন চন্দ্র ও মথুর মোহন মিত্র
ইহার পূর্ব্বে হরিমোহন চন্দ্র কোং নামে কলিকাতা শহরে জাকসন ঘাটের রাস্তার আলুর গুদামে সওদাগরী ও মহাজনী কারবার করিতেছিল কিন্তু এক্ষণে বাঙ্গলা দেশের চব্বিশপরগনা জিলার এলাকার আঁড়িয়াদহে বাস করিতেছে ঐ নবকিশোর ঘোষ ও হরিমোহন চন্দ্র ও মথুরমোহন মিত্রের হরিশ্চন্দ্র বিশ্বাস নামক এক জন মহাজনের দরখাস্তক্রমে উক্ত ইনসালবেণ্ট আদালত ১৮৪৩ সালের ২৩ নবেম্বর তারিখে তাহারদের যোত্রহীনতা ধার্য্য করিলেন। এবং ঐ দরখাস্তের বিষয় উক্ত আদালতে আগামি ৩ ফেব্রুআরি তারিখ শনিবারে শুননি হইবেক।

উক্ত নবকিশোর ঘোষ ও হরিমোহন চন্দ্র ও মথুর মোহন মিত্রের মহাজনেরদের নাম এক তফসীলে লেখা হইয়া প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় ঐ দফ্তরখানায় গিয়া দেখিবেন।

এচ মার্টিন্‌ডেল।
ঐ ইনশালবেন্টের উকীল।

কলিকাতা ১৮৪৩। ২৩ ডিসেম্বর।

## MISCELLANEOUS ADVERTISEMENTS.

Probate of the Last Will and Testament of Sreemutty Seboosoondery Dossee, late of Baug Bazar in the Town of Calcutta, in Bengal, widow of Raj-

## সাধারণ ব্যক্তিরদের ইশ্‌তিহার।

বাঙ্গলা দেশের কলিকাতা নগরের পূর্ব্বে বাগবাজার নিবাসী অথচ উক্ত কলিকাতা নগরের মৃত রাজকুমার বসুর বিধবা মৃত শিবসুন্দরী দাসীর শেষ দানপত্র ও উই-

coomar Bose, late of Calcutta aforesaid deceased, has been this day granted by the Supreme Court of Judicature at Fort William in Bengal aforesaid to Lokenauth Bose of Baug Bazar, aforesaid, Sudder Ameen of the Twenty-four Pergunnahs in Bengal aforesaid, the Executor in the said Will named. All persons having demands on the Estate of the deceased are requested to make the same known to the said Executor, and all those indebted thereto are requested to pay their debts to him without delay.

W. N. HEDGER, *Proctor*.

Calcutta, 12th December, 1843.

লের প্রোবেট অদ্য বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়মের সুপ্রিম কোর্টের দ্বারা উক্ত দানপত্রের লিখিত অছি অর্থাৎ উক্ত বাগবাজার নিবাসি উক্ত বাঙ্গলা দেশের চব্বিশপরগনার সদর আমীন শ্রীযুত লোকনাথ বসুকে দেওয়া গিয়াছে অতএব উক্ত মৃতার সম্পত্তির উপর যাঁহারদের দাওয়া আছে তাঁহারা সেই দাওয়া অবিলম্বে উক্ত অছিকে জানাইবেন এবং যাহারদের স্থানে উক্ত মৃতার কিছু পাওনা ছিল তাহারা অবিলম্বে সেই পাওনা উক্ত অছিকে অর্পণ করিবেক।

ডবলিউ এন হেজর। প্রক্টর।

কলিকাতা। ১৮৪৩। ১২ ডিসেম্বর।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৬ ডিসেম্বর ]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল

(14) ৪৯.